(ঘ) ভাষা ও ব্যাকরণ-সমিতি;—১৩০৪ সালের চতুর্থ মাসিক অধিবেশনে ৺রজনীকান্ত গুপ্ত মহাশয়ের প্রস্তাবানুসারে এই সমিতি গঠিত হয়। বাঙ্গালা-ভাষার ব্যাকরণ-সম্বন্ধে আলোচনা করা, বিশেষ বিশেষ শব্দের বর্ণবিন্যাস যাহাতে একরূপ হয়, তাহার ব্যবস্থা করা ; ভাষার গাম্ভীর্য্য, লালিত্য ও বিশুদ্ধি কিরূপে রক্ষিত হইতে পারে, তাহার আলোচনা করা ; যে সকল বৈদেশিক শব্দ বাঙ্গালায় প্রবিষ্ট হইয়াছে ও যে সকল প্রাদেশিক শব্দ ভিন্ন ভিন্ন স্থানে প্রচলিত আছে, তাহার সঙ্কলন করা, প্রধানতঃ এই সমিতির উদ্দেশ্য ছিল।

(ঙ) প্রাচীন-শব্দ-সমিতি,—১৩০৪ সালের ষষ্ঠ অধিবেশনে পণ্ডিত শ্রীযুক্ত বীরেশ্বর পাঁড়ে মহাশয়ের প্রস্তাবে এই সমিতি গঠিত হইয়াছিল। প্রাচীন সংস্কৃত ও বাঙ্গালা-গ্রন্থ হইতে দর্শন, বিজ্ঞান, শিল্প, বাণিজ্য প্রভৃতি বিষয়ের শব্দ-সঙ্কলন, প্রাচীন কালে ব্যবহৃত দ্রব্যাদির নাম ও তাহাদের বিবরণ প্রভৃতি সংগ্রহ এই সমিতির উদ্দেশ্য ছিল।

(চ) প্রাচীন-সাহিত্য-সমিতি,—১৩০৫ সালের প্রথম অধিবেশনে শ্রীযুক্ত মৃণালকান্তি ঘোষ মহাশয়ের প্রস্তাবে এই সমিতি গঠিত হইয়াছিল। প্রাচীন সংস্কৃত পুঁথির বিবরণ যে ভাবে এসিয়াটিক সোসাইটি হইতে প্রকাশিত হয়, সেইভাবে বাঙ্গালা-পুঁথির বিবরণ প্রকাশ করাই এই সমিতির প্রধান উদ্দেশ্য ছিল। তদবধি মধ্যে মধ্যে পরিষৎ-পত্রিকায় অনেকে অনেক পুঁথির বিবরণ প্রকাশ করিয়াছেন।

(ছ) গ্রন্থ-সমিতি;—১৩০৫ সালের সপ্তম অধিবেশনে রজনীকান্ত গুপ্ত মহাশয়ের কল্পনা অনুসারে শ্রীযুক্ত চন্দ্রনাথ বসু, এম্‌এ; বি এল্ মহাশয়ের প্রস্তাবে এই সমিতি গঠিত হয়। ইতিহাস, জীবনচরিত, অভিধান-রচনা এবং সংস্কৃত, ইংরাজী, পারসী প্রভৃতি ভাষা হইতে সদ্‌গ্রন্থের অনুবাদ প্রকাশ করা এই সমিতির উদ্দেশ্য ছিল। এ পর্য্যন্ত গ্রন্থসমিতিদ্বারা কোন গ্রন্থ প্রকাশিত হয় নাই, কেবল পণ্ডিত কালীবর বেদান্তবাগীশ মহাশয়ের বক্তৃতা 'শঙ্কর ও শাক্যমুনি' এবং শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের বক্তৃতা "বৌদ্ধধর্ম্ম" স্বতন্ত্র পুস্তিকাকারে প্রকাশিত হইয়াছে।

### শাখা-সমিতিসমূহের পুনর্গঠন

অবশেষে ১৩০৬ সালে এই সকল শাখা-সমিতির কার্য্য-সম্বন্ধে অনুসন্ধান করা হয়। তাহার ফলে জানা যায়, নানা কারণে এই সকল শাখার কার্য্য বিশেষ অগ্রসর হইতে পারে নাই। কাজেই তখনকার কার্য্যনির্ব্বাহক-সমিতি সমস্ত শাখা-সমিতির সংস্কার করিবার প্রস্তাব করেন। ১৩০৬ সালের ২০ চৈত্র শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী মহাশয়ের প্রস্তাবে সমস্ত শাখাসমিতির এক সমবেত অধিবেশন হয়। উক্ত অধিবেশনে বহু আলোচনার পর এবং পরিষদের ২৬শে চৈত্রের দশম মাসিক অধিবেশনের অনুমোদনে সমস্ত শাখা-সমিতি নিম্নলিখিতভাবে পুনর্গঠিত হওয়া অবধারিত হয়। একজাতীয় ভিন্ন ভিন্ন শাখা-সমিতি মিলিত করিয়া, তৎসমস্তের সভ্যগণকে লইয়া এক একটী মূল শাখা-সমিতি গঠিত করিলে, শাখা-সমিতির উদ্দেশ্য অধিকতর সুবিধার সহিত সাধিত হইবে বিবেচনায় শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী মহাশয়ের প্রস্তাব অনুসারে,—

(১) গ্রন্থ-প্রকাশ-সমিতি, প্রাচীন-সাহিত্য-সমিতি, কৃত্তিবাসী রামায়ণ-সমিতি, কাশীদাসী মহাভারত-সমিতি, কবিকঙ্কন-চণ্ডী-সমিতি এবং রামমোহনের রামায়ণ-সমিতি মিলিত হইয়া "গ্রন্থ-প্রকাশ-সমিতি" নামক একটি মূল শাখাসমিতি গঠিত হয়। শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ও শ্রীযুক্ত মৃণালকান্তি ঘোষ যথাক্রমে তাহার সম্পাদক ও সহকারি-সম্পাদক নিয়োজিত হন। প্রাচীন বাঙ্গালা-গ্রন্থের অনুসন্ধান, সংগ্রহ, সংরক্ষণ ও প্রকাশ করাই ঐ শাখাসমিতির কার্য্য নির্ণীত হয়। প্রয়োজন হইলে কার্য্য-সৌকার্য্যার্থ নিজেদের মধ্য হইতে একটি কার্য্যনির্ব্বাহক সমিতি গঠন করিবার পক্ষে এই সমিতির সভ্যগণের অধিকার আছে।

(২) পরিভাষা-সমিতি ও উদ্ভিদ্-পরিভাষা-সমিতি মিলিত হইয়া "পরিভাষা-সমিতি" নামক একটি মূল শাখা-সমিতি গঠিত হয় এবং শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ, তাহার সম্পাদক নিয়োজিত হন। শ্রীযুক্ত কৃষ্ণকমল ভট্টাচার্য্য মহাশয় এই সমিতির স্বতন্ত্র সভাপতি নিযুক্ত হন।

(৩) বাঙ্গালা ভাষার ব্যাকরণ প্রস্তুত করিবার সময় এখনও উপস্থিত হয় নাই বিবেচনায়, 'ভাষা ও ব্যাকরণ সমিতি' নামের পরিবর্ত্তে ঐ সমিতির নাম 'ভাষাবিজ্ঞান সমিতি' হয়, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, এম্ এ, বি, এল্, তাহার সম্পাদক নিয়োজিত হন এবং বাঙ্গালা ভাষার প্রাদেশিক বিভিন্নতা এবং ঐতিহাসিক ক্রম অনুসন্ধান ও আলোচনা করা ঐ শাখাসমিতির কার্য্য নির্ণীত হয়।

(৪) ঐতিহাসিক সমিতির কার্য্য কিছু সঙ্কীর্ণ করিয়া এবং প্রাচীন শব্দসমিতির কার্য্য কিছু বৃদ্ধি করিয়া, উভয়ের পরিবর্ত্তে "শব্দসমিতি" নামক একটী মূল শাখা-সমিতি গঠিত হয় এবং শ্রীযুক্ত হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি, এ, তাহার সম্পাদক নিয়োজিত হন।

এতদ্ভিন্ন শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী মহাশয়ের প্রস্তাবে,

(৫) গ্রন্থসমিতি নামের পরিবর্ত্তে, ঐ সমিতির নাম "গ্রন্থ-রচনা-সমিতি" হয় এবং নিয়মাবলীর ২ঘ ও ২ঙ ধারা অনুসারে কার্য্য করিবার ভারসহ শ্রীযুক্ত রজনীকান্ত গুপ্ত মহাশয় তাহার সম্পাদক নিয়োজিত হন।

এইরূপে এক্ষণে পরিষদের মোট পাঁচটি শাখা-সমিতি একপ্রকার স্থায়ীভাবে গঠিত হইয়াছে—(১) গ্রন্থপ্রকাশ-সমিতি, (২) পরিভাষা-সমিতি, (৩) ভাষাবিজ্ঞান-সমিতি, (৪) শব্দ সমিতি ও (৫) গ্রন্থরচনা-সমিতি। এই সকল সমিতির বর্ত্তমান সভ্যগণের নামের তালিকা নিম্নে প্রদত্ত হইল।

**গ্রন্থ-প্রকাশ-সমিতির সভ্যগণ**

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর (সভাপতি)

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্ এ; বি, এল্ }
মহামহোপাধ্যায় " চন্দ্রকান্ত তর্কালঙ্কার } সহকারী সভাপতিগণ
মাননীয় বিচারপতি " আশুতোষ মুখোপাধ্যায়, এম,এ,ডি, এল্ }

শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী, এম্ এ, বি এল্
শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ
„ নরেন্দ্রনাথ মিত্র, বি, এল্
„ ব্যোমকেশ মুস্তফী
„ শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য, এম্ এ, বি, এল্,
„ বাণীনাথ নন্দী
ডাক্তার „ রসিকমোহন চক্রবর্ত্তী
„ শরচ্চন্দ্র চৌধুরী
„ মন্মথমোহন বসু, বি, এ
„ রবীন্দ্রনাথ ঠাকুর
„ কুমার শরৎকুমার রায় এম্ এ
„ সুরেশচন্দ্র সমাজপতি
„ ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ
„ দীনেশচন্দ্র সেন, বি, এ
„ শ্যামলাল গোস্বামী ( ঢাকা )
„ মধুসূদন গোস্বামী (বৃন্দাবন)
„ কেদারনাথ দত্ত ভক্তিবিনোদ
„ নগেন্দ্রনাথ বসু (সম্পাদক)
„ মৃণালকান্তি ঘোষ (সহকারি-সম্পাদক)

শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, এম্ এ, বি, এল
অমৃতকৃষ্ণ মল্লিক, বি, এল্
„ গোবিন্দলাল দত্ত
„ বিজয়কেশব মিত্র, বি, এল্
„ হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি, এ
„ বীরেশ্বর পাঁড়ে
„ অতুলকৃষ্ণ গোস্বামী
„ সত্যচরণ শাস্ত্রী
„ কালিদাস নাথ
„ দ্বিজেন্দ্রনাথ ঠাকুর
পণ্ডিত „ সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ
„ শরচ্চন্দ্র শাস্ত্রী
„ অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ

অতিরিক্ত সভ্যগণ

### পরিভাষা-সমিতির সভ্যগণ

শ্রীযুক্ত কৃষ্ণকমল ভট্টাচার্য্য, বি এল্, সভাপতি।
মাননীয় বিচারপতি শ্রীযুক্ত গুরুদাস বন্দ্যোপাধ্যায়, এম্, এ; ডি এল্।
শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
„ নৃত্যগোপাল মুখোপাধ্যায় ( অতিরিক্ত )
„ রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ, ( সম্পাদক )
শ্রীযুক্ত মাধবচন্দ্র চট্টোপাধ্যায়
„ বিপিনবিহারী গুপ্ত, এম্ এ

### ভাষা-বিজ্ঞান-সমিতির-সভ্যগণ

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর ( সভাপতি )

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্ এ, বি এল্
„ „ „ আশুতোষ মুখোপাধ্যায় এম্ এ, ডি এল্
মহামহোপাধ্যায় শ্রীযুক্ত চন্দ্রকান্ত তর্কালঙ্কার
} সহকারি-সভাপতি

সার্ শ্রীযুক্ত গুরুদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ; ডি,এল্। শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্,এ,বি,এল
" চন্দ্রনাথ বসু এম্ এ; বি, এল্ | " রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ
" ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, বি, এল্ | " রবীন্দ্রনাথ ঠাকুর,
" বীরেশ্বর পাঁড়ে | " শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য, বি, এল
" নকুলেশ্বর বিদ্যাভূষণ | " ব্যোমকেশ মুস্তফী
" হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি, এ | " মন্মথমোহন বসু, বি, এ

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত চন্দ্রকান্ত তর্কালঙ্কার
" " মহেশচন্দ্র ন্যায়রত্ন, সি, আই, ই
শ্রীযুক্ত জগবন্ধু মোদক
" অক্ষয়চন্দ্র সরকার, বি, এল্
} অতিরিক্ত সভ্যগণ

" হীরেন্দ্রনাথ দত্ত এম্, এ; বি, এল্ ( সম্পাদক )

শব্দসমিতির সভ্যগণ

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর ( সভাপতি )

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্ এ, বি এল্
" " " আশুতোষ মুখোপাধ্যায় এম্ এ, ডি এল্
মহামহোপাধ্যায় " চন্দ্রকান্ত তর্কালঙ্কার
} সহকারি-সভাপতি

শ্রীযুক্ত চন্দ্রনাথ বসু, এম্ এ, বি এল্ | শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী, এম্ এ, বি এল
" ব্যোমকেশ মুস্তফী | " যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায়
" মন্মথমোহন বসু, বি, এ | " পঞ্চানন মুখোপাধ্যায়
" ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, বি, এল্ | " হারাণচন্দ্র বন্দ্যোপাধ্যায়, এম্ এ; বি, এ
" অতুলকৃষ্ণ গোস্বামী | " হীরেন্দ্রনাথ দত্ত, এম্ এ; বি, এল্
" সতীশচন্দ্র বিদ্যাভূষণ, এম্, এ | " রবীন্দ্রনাথ ঠাকুর
" ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর, বি, এ | ডাক্তার " চুণিলাল বসু, এম্ বি, রায়বাহাদুর
" কানাইলাল ঘোষাল | " শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য, বি, এল
" বীরেশ্বর পাঁড়ে | " রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ
" অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ

" অক্ষয়চন্দ্র সরকার, বি, এল্,
" দীনেশচন্দ্র সেন, বি, এ,
" প্রমথনাথ মিত্র
} অতিরিক্ত সভ্যগণ

" হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি, এ, ( সম্পাদক )

### গ্রন্থরচনা-সমিতির সভ্যগণ

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর (সভাপতি)

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্ এ; বি, এল্
" " " আশুতোষ মুখোপাধ্যায় এম্ এ; ডি, এল্ সহকারি-সভাপতিগণ
মহামহোপাধ্যায় " চন্দ্রকান্ত তর্কালঙ্কার

শ্রীযুক্ত চন্দ্রনাথ বসু, এম্ এ, বি এল্
" ব্যোমকেশ মুস্তফী
" নগেন্দ্রনাথ বসু
" শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য, বি, এল্
" যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায়

শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী, এম্ এ, বি এল্
" হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি এ
" সতীশচন্দ্র বিদ্যাভূষণ, এম্ এ
" রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্, এ
" মন্মথমোহন বসু, বি, এ

(৺রজনীকান্ত গুপ্ত মহাশয় এই সমিতির সম্পাদক ছিলেন, তাঁহার মৃত্যুর পর এই সমিতির স্বতন্ত্র সম্পাদক নির্ব্বাচিত হয় নাই।

### গৃহনির্ম্মাণ-সমিতির সভ্যগণ

(১৩০৭ সালে স্থাপিত)

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর (সভাপতি)

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্, এ, বি, এল্
মহামহোপাধ্যায় " চন্দ্রকান্ত তর্কালঙ্কার
মাননীয় বিচারপতি " আশুতোষ মুখোপাধ্যায় এম্, এ, ডি, এল্ সহকারি-সভাপতি

রায় শ্রীযুক্ত প্রাণশঙ্কর চৌধুরী
" প্রমথনাথ চৌধুরী
" হীরেন্দ্রনাথ দত্ত, এম্, এ, বি, এল্
" মতিলাল ঘোষ
" রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায়
" নগেন্দ্রনাথ বসু
" নগেন্দ্রনাথ গুপ্ত
" রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্ এ; বি, এল্
" রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ (সম্পাদক)
" ব্যোমকেশ মুস্তফী
" মন্মথমোহন বসু, বি, এ সহকারি-সম্পাদকদ্বয়।

কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়, এম্ এ
রমানাথ ঘোষ
হেমচন্দ্র বসু মল্লিক
রবীন্দ্রনাথ ঠাকুর
সুরেশচন্দ্র সমাজপতি
মৃণালকান্তি ঘোষ
যদুনাথ বরাট
অমৃতকৃষ্ণ মল্লিক, বি, এল্

# বঙ্গীয়-সাহিত্য-পরিষদের নিয়মাবলী

### সভার উদ্দেশ্য ও নাম

১। বিবিধ উপায়ে বাঙ্গালা-ভাষা ও সাহিত্যের অনুশীলন ও উন্নতিসাধনই পরিষদের উদ্দেশ্য। সভার নাম **বঙ্গীয় সাহিত্য-পরিষৎ।**

২। এই উদ্দেশ্য-সাধনার্থ নিম্নলিখিত ও আবশ্যক হইলে তদতিরিক্ত উপায়সমূহ সঙ্কলিত হইবে; যথা,—

(ক) বঙ্গভাষার ব্যাকরণ ও অভিধান-সঙ্কলন।

(খ) বৈজ্ঞানিক ও দার্শনিক শব্দের পরিভাষা-সঙ্কলন।

(গ) প্রাচীন বাঙ্গালা-কাব্যাদির সংগ্রহ ও প্রকাশ।

(ঘ) ভাষান্তর হইতে উৎকৃষ্ট গ্রন্থাদির অনুবাদ-প্রকাশ।

(ঙ) দর্শন, বিজ্ঞান, ইতিহাস, কাব্য প্রভৃতি সকল প্রকার সাহিত্যের আলোচনা ও সেই সেই বিষয়ে উৎকৃষ্ট গ্রন্থাদির প্রকাশ।

(চ) "সাহিত্য-পরিষৎ-পত্রিকা" নামে বাঙ্গালা ভাষায় একখানি সাময়িক পত্রিকা প্রচার। পত্রিকাখানি আবশ্যকমত মাসিক বা ত্রৈমাসিক হইবে।

উপরোক্ত বিষয়-সমূহ সম্বন্ধে যখন যাহা সংগৃহীত হইবে, তাহা পরিষৎ-পত্রিকায় প্রকাশিত হইবে; কিন্তু আবশ্যক বোধ হইলে, সংগৃহীত বিষয় সকল পত্রিকায় প্রকাশিত না হইয়া স্বতন্ত্র গ্রন্থাকারে প্রকাশিত হইতে পারিবে। কার্য্য-নির্ব্বাহক-সমিতির সম্মতি ভিন্ন, কোন জীবিত গ্রন্থকারের গ্রন্থাদির আলোচনা বা সমালোচনা হইবে না।

(ছ) পরিষদের উদ্দেশ্যের অন্তর্গত (গ) ধারার কার্য্য-সম্পাদনের নিমিত্ত "প্রাচীন-বাঙ্গালা-গ্রন্থাবলী" নামে একখানি দ্বৈমাসিক পত্র প্রকাশিত হইবে। উহাতে অমুদ্রিত ও অপ্রকাশিত প্রাচীন বাঙ্গালা গ্রন্থাবলী খণ্ডশঃ প্রকাশিত হইবে।

(জ) আবশ্যকমত প্রাচীন-বাঙ্গালা-গ্রন্থাবলী সম্পূর্ণ গ্রন্থাকারেও প্রকাশিত হইবে।

---

### পরিষদের অধিবেশন

৩। কলিকাতার শ্যামপুকুর ১৩৭।১ নং কর্ণওয়ালিস্ ষ্ট্রীটে সাহিত্য-পরিষৎ-কার্য্যালয়ে প্রতিমাসের শেষ সপ্তাহের রবিবারে বা প্রয়োজন হইলে অন্যবারে ও অন্যত্র অপরাহ্ণে সম্পাদকের আহ্বানে পরিষদের সাধারণ অধিবেশন হইবে। তদ্ভিন্ন কোন বিশেষ প্রয়োজন উপস্থিত হইলে, অথবা অন্ততঃ দশজন সভ্য হেতুনির্দ্দেশপূর্ব্বক পত্রদ্বারা অভিপ্রায় প্রকাশ করিলে, সম্পাদকের আহ্বানে বিশেষ সাধারণ সভা আহূত হইবে। অনিবার্য্য কারণে কোন মাসিক অধিবেশন স্থগিত থাকিতে পারিবে।

৪। পরিষদের কার্য্য-বিবরণ উক্ত পরিষৎ-পত্রিকায় প্রকাশিত হইবে।

৫। দ্বাদশ জন সভ্য উপস্থিত হইলে পরিষদের কার্য্যারম্ভ হইবে।

৬। মাসিক অধিবেশনে প্রধানতঃ "সাহিত্যাদি" সম্বন্ধে আলোচনা হইবে।

৭। সভাপতি পরিষদের কার্য্যারম্ভের অনুমতি প্রদান করিলে, নিম্ন-লিখিত প্রকারে কার্য্য আরম্ভ হইবে।

(ক) পূর্ব্ব অধিবেশনের কার্য্য-বিবরণ পাঠ ও অনুমোদন।

(খ) সভ্য-নির্ব্বাচন।

(গ) সভার বিজ্ঞাপিত কার্য্য।

(ঘ) কার্য্য-নির্ব্বাহক-সমিতি কিম্বা সভাপতিকর্ত্তৃক নির্দ্ধারিত কোন বক্তৃতা বা প্রবন্ধ পাঠ।

৮। কোন বিষয়ের বিচার বা আলোচনার সময়ে কোন সভ্য সেই বিষয় সম্বন্ধে একবার এবং প্রস্তাবক দুইবারের অধিক বক্তব্য প্রকাশ করিতে পারিবেন না ; তবে অধিকাংশ সভ্যের মত বা সভাপতির অনুমতি পাইলে, এই নিয়মের ব্যতিক্রম হইতে পারিবে।

---

সভ্য

৯। বাঙ্গালা সাহিত্যানুরাগী, শিক্ষিত বা সাহিত্য-সংসারে লব্ধপ্রতিষ্ঠ, ব্যক্তিমাত্রই পরিষদের 'সাধারণ সভ্য' নির্ব্বাচিত হইতে পারিবেন। নির্ব্বাচনের প্রণালী এইরূপ হইবে ;— পরিষদের সাধারণ অধিবেশনে তাঁহার নির্ব্বাচন একজন সভ্যকর্ত্তৃক প্রস্তাবিত, অপর সভ্যকর্ত্তৃক সমর্থিত এবং সভাকর্ত্তৃক অনুমোদিত হইলে, তিনি সাধারণ সভ্যরূপে গণ্য হইবেন।

(ক) যথারীতি নির্ব্বাচনের পর সম্পাদক নির্ব্বাচিত ব্যক্তির নিকট তাঁহার নির্ব্বাচন-সংবাদ ও তৎসহ সেই সময়ে প্রচলিত নিয়মাবলী একখণ্ড পাঠাইবেন।

(খ) উক্ত ব্যক্তি তাঁহার নির্ব্বাচন-সংবাদ প্রাপ্তির একমাস মধ্যে প্রবেশিকা ১৲ প্রদান না করিলে, সভ্যশ্রেণীভুক্ত হইবেন না এবং সভ্যের কোন অধিকার প্রাপ্ত হইবেন না।

১০। পরিষদের ব্যয়-নির্ব্বাহার্থ প্রত্যেক সাধারণ সভ্যকে প্রবেশিকা ১৲ এক টাকা এবং অন্ততঃ ॥০ আট আনা করিয়া চাঁদা মাসিক দিতে হইবে।

১১। খ্যাতনামা লেখকগণ বঙ্গীয়-সাহিত্য-পরিষদের 'বিশিষ্ট-সভ্য' নির্ব্বাচিত হইতে পারিবেন। নির্ব্বাচনের প্রণালী এইরূপ হইবে ; অন্যূন পাঁচজন সভ্য কোন ব্যক্তিকে বিশিষ্ট সভ্য করিবার প্রস্তাব পত্রদ্বারা জানাইলে, পরিষদের সাধারণ অধিবেশনে ঐ প্রস্তাব "ব্যালট" দ্বারা বিবেচিত হইবে। যদি সভা ঐ প্রস্তাবের অনুমোদন করেন, তবে প্রস্তাবিত সভ্যের নাম পত্রদ্বারা সমস্ত সভ্যের নিকট প্রেরিত হইবে। তাঁহাদের নিকট হইতে যে সকল পত্র পাওয়া যাইবে, তাহার ত্রি-চতুর্থাংশের সম্মতি-অনুসারে সেই সভ্যকে বিশিষ্ট-সভ্যরূপে নির্ব্বাচিত করা হইবে।

(ক) বিশিষ্ট সভ্যের সংখ্যা ১২ জনের অধিক হইবে না।

(খ) যাঁহারা পরিষদে অর্থসাহায্য ভিন্ন অন্য উপায়ে বিশেষভাবে পরিষদের উপকার করেন বা যাঁহাদের নিকট পরিষৎ ঐরূপ কোন উপকারের আশা করেন, তাঁহারা সাধারণ সভ্যরূপে নির্ব্বাচিত হইতে অক্ষম হইলে, তাঁহাদিগকে 'বিশেষ সভ্য' রূপে নির্ব্বাচন করা হইবে।

(গ) বিশেষ সভ্যগণ পরিষদের উদ্দেশ্য সম্পূরণ জন্য পরিষদের কোন না কোন কার্য্যে নিযুক্ত থাকিবেন।

১২। সাধারণ সভ্য, বিশিষ্ট সভ্য ও বিশেষ সভ্য ভিন্ন 'ছাত্র-সভ্য' নামে পরিষদের আর এক শ্রেণীর সভ্য থাকিবেন।

( ছাত্রসভ্য-সংক্রান্ত বিশেষ নিয়মাদি এই নিয়মাবলীর শেষাংশে দ্রষ্টব্য )

### সভ্যের অধিকার

১৩। পরিষদ্‌কর্তৃক যাহা কিছু মুদ্রিত ও প্রকাশিত হইবে, প্রত্যেক সভ্য তাহার এক এক খণ্ড বিনামূল্যে প্রাপ্ত হইবেন; কিন্তু সাহিত্যাদি বিষয়ে যাহা স্বতন্ত্র পুস্তকাকারে প্রকাশিত হইবে, তাহা এ নিয়মের অন্তর্গত নহে।

(ক) "সাহিত্য-পরিষৎ-পত্রিকা" এবং "প্রাচীন-বাঙ্গালা-গ্রন্থাবলী" ছাত্রসভ্যগণ ব্যতীত সকল সভ্যই বিনামূল্যে এবং বিনাব্যয়ে পাইবেন।

(খ) কাহারও পত্রিকার পুরাতন খণ্ড বা সংখ্যা প্রয়োজন হইলে, তাঁহাকে তাহা অর্দ্ধ-মূল্যে ক্রয় করিতে হইবে।

(গ) গ্রন্থাবলীর সংখ্যা অর্দ্ধমূল্যে দেওয়া হইবে না।

১৪। সম্পাদকের নিকট পত্র লিখিয়া বা মৌখিক প্রশ্নদ্বারা সভার অবস্থা বিধিব্যবস্থা ও অন্যান্য সংবাদ জ্ঞাত হইবার এবং সভার কার্য্যালয়ে স্বয়ং আসিয়া সম্পাদকের সম্মতিক্রমে হিসাব ও গ্রন্থাদি দেখিবার অধিকার সকল সভ্যেরই রহিবে।

১৫। কোন সভ্যের দেয় টাকা ছয় মাস কাল অদত্ত থাকিলে তাঁহার নাম কার্য্য-নির্ব্বাহক-সমিতির সম্মতিক্রমে সভার তালিকা হইতে উঠাইয়া দেওয়া যাইবে।

(ক) যাঁহাদের নিকট সভার চাঁদা নিয়মিতরূপে আদায় না হইবে, তাঁহাদিগকে বিনামূল্যে "প্রাচীন-বাঙ্গালা-গ্রন্থাবলী" দেওয়া হইবে না।

(খ) যে সভ্যের চাঁদা ছয়মাস কাল বাকী থাকিবে, তিনি কার্য্যনির্ব্বাহক সমিতির সভ্য হইতে পারিবেন না।

(গ) কার্য্যনির্ব্বাহক সমিতির কোন নির্ব্বাচিত বা মনোনীত সভ্য যদি ছয় মাস পর্য্যন্ত চাঁদা বাকী রাখেন, তবে কার্য্যনির্ব্বাহক সমিতি তাঁহার স্থানে অপর একজন সভ্য মনোনীত করিতে পারিবেন।

১৬। পরিষদের নূতন সভ্যগণ নির্ব্বাচন-সময়ের পর হইতে অর্থাৎ যিনি যে সময়ে

সভ্য হইবেন, সেই সময়ের পরবর্ত্তী সংখ্যা হইতে পত্রিকা ও গ্রন্থাবলী পাইবেন। তৎপূর্ব্ব-বর্ত্তী সংখ্যা বা খণ্ড লইতে হইলে, তাহা অর্দ্ধ মূল্যে ক্রয় করিতে হইবে। গ্রন্থাবলী অর্দ্ধমূল্যে দেওয়া হইবে না।

১৭। পরিষদের উন্নতিকল্পে যাঁহারা পরিষদের সাধারণ তহবিলে এককালে ৫০০৲ বা তদতিরিক্ত টাকা দান করিবেন, তাঁহারা আজীবনকাল পরিষদের সভ্য বলিয়া গণ্য হইবেন।

(ক) বিশেষ বিশেষ কার্য্যের জন্য পরিষদের যে সকল স্বতন্ত্র তহবিল আছে অর্থাৎ গ্রন্থ-প্রকাশ তহবিল, গৃহনির্ম্মাণ-তহবিল, ব্যক্তিবিশেষের স্মৃতিচিহ্নস্থাপন তহবিল বা পুরস্কার-প্রবন্ধের তহবিল,—এই সকল তহবিলে ৫০০৲ টাকা পরিমাণ দান ১৭ নিয়মের অন্তর্গত বলিয়া গণ্য হইবে না।

### পরিষদের পরিপোষক

১৮। পরিষৎ ইচ্ছা করিলে, এক বা একাধিক ব্যক্তিকে পরিপোষক মনোনীত করিতে পারিবেন।

### পরিষদের কর্ম্মচারী

১৯। পরিষদের কার্য্য সুচারুরূপে নির্ব্বাহার্থ সাধারণ-সভাকর্ত্তৃক সভ্যশ্রেণী হইতে নিম্ন-লিখিত কর্ম্মচারিগণ এক বৎসরের নিমিত্ত নিযুক্ত হইবেন।

| | |
|---|---|
| সভাপতি ... ... ... ... | ১ জন |
| সহকারি-সভাপতি ... ... ... ... | ৩ জন |
| সম্পাদক ... ... ... ... | ১ জন |
| সহকারি-সম্পাদক ... ... ... ... | ৩ জন |
| পত্রিকা-সম্পাদক ... ... ... ... | ১ জন |
| ধনরক্ষক ... ... ... ... | ১ জন |
| গ্রন্থরক্ষক ... ... ... ... | ১ জন |
| ছাত্র-সভ্যগণের পরিদর্শক ... ... ... | ১ জন |
| কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্য ... ... ... | ১২ জন |
| আয়-ব্যয় পরীক্ষক ... ... ... ... | ২ জন |

এই নিয়োগ-কার্য্য সাধারণতঃ চৈত্রমাসের অধিবেশনে সম্পন্ন হইবে। কেবল কোন কর্ম্ম-চারীর পদ বৎসরের মধ্যে শূন্য হইলে, অন্য মাসের অধিবেশনেও সেই পদে কর্ম্মচারী নিযুক্ত হইতে পারিবে।

২০। কার্য্য-নির্ব্বাহক-সমিতির বারজন সদস্য এইরূপে নিযুক্ত হইবেন ;—কার্য্য-নির্ব্বাহক সমিতির সভ্যেরা, আপনাদিগের মধ্য হইতে চারি জনকে মনোনীত করিবেন। যদি উক্ত চারিজনের মধ্যে এক বা একাধিক ব্যক্তি কোন কারণে পদ-গ্রহণ করিতে না পারেন, তবে কার্য্য-নির্ব্বাহক-সমিতি পুনর্ম্মনোনয়নদ্বারা সেই সংখ্যা পূরণ করিবেন।

(ক) অবশিষ্ট আটজনের সম্বন্ধে নিম্নলিখিত প্রণালী অবলম্বিত হইবে ;—

ফাল্গুন মাসের প্রথমার্দ্ধের মধ্যে সম্পাদক, পরিষদের প্রত্যেক সভ্যকে পত্রদ্বারা জিজ্ঞাসা করিবেন যে, তিনি এই সমিতির সদস্য হইতে সম্মত আছেন কি না ও সম্মত থাকিলে দুই সপ্তাহ মধ্যে পত্রদ্বারা তাঁহাকে জ্ঞাপন করিবেন। যাঁহারা সম্মত বলিয়া উত্তর দিবেন, তাঁহাদের নামের একখানি তালিকা মুদ্রিত করিয়া, চৈত্রের প্রথম সপ্তাহ-মধ্যে প্রতি সভ্যের নিকট এই প্রার্থনা-সহকারে প্রেরিত হইবে যে, ঐ তালিকার মধ্যে প্রত্যেক সভ্য নিজ মনোনীত আটজনের নামের পার্শ্বে নিজ নিজ নাম স্বাক্ষর করিয়া চৈত্রের দ্বিতীয় সপ্তাহ মধ্যে যেন সভাপতির নামে পাঠাইয়া দেন ; অথবা চৈত্রের সাধারণ মাসিক অধিবেশনে স্বয়ং উপস্থিত হইয়া সভাপতির হস্তে অর্পণ করেন। যে আটজনের নামে অধিকাংশ সভ্যের মত পাওয়া যাইবে, তাঁহারাই নির্ব্বাচিত হইবেন। যদি উক্ত আট জনের মধ্যে এক বা একাধিক ব্যক্তি কোন কারণে এই সমিতির সদস্য-পদ গ্রহণ করিতে না পারেন, তবে নির্ব্বাচনে যিনি নবম অথবা যাঁহারা নবম-দশমাদি স্থান অধিকার করিয়াছেন, তাঁহারা যথাক্রমে নির্ব্বাচিত হইবেন।

(খ) বর্ষারম্ভের পর যদি কোন কারণে কার্য্য-নির্ব্বাহক-সমিতির সদস্য-পদ শূন্য হয়, তবে পরিষদের পরবর্ত্তী সাধারণ অধিবেশনে ঐ পদ পূরণ করিতে হইবে।

২১। কার্য্য-নির্ব্বাহক-সমিতির মনোনীত ও নির্ব্বাচিত সভ্যগণের মধ্যে যে কেহ যদি ক্রমান্বয়ে চারিমাস কাল অধিবেশনে অনুপস্থিত হন, তবে তাঁহার পদ শূন্য হইবে।

২২। পরিষদের সভাপতি, সহকারি-সভাপতিত্রয়, সম্পাদক, সহকারিসম্পাদকত্রয়, পত্রিকা-সম্পাদক, ধনরক্ষক, গ্রন্থরক্ষক এবং ছাত্র-সভ্যদিগের পরিদর্শক কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্যরূপে গণ্য হইবেন।

২৩। পরিষদের সভাপতি, সহকারি-সভাপতিত্রয়, সম্পাদক এবং সহকারি-সম্পাদকত্রয় কার্য্য-নির্ব্বাহক সমিতির সেই সেই পদে নিযুক্ত থাকিবেন। তাঁহাদের অনুপস্থিতিতে উপস্থিত সভ্যমণ্ডলী হইতে মনোনীত হইয়া সেই দিবসের অধিবেশনের নিমিত্ত একজন সভাপতি হইবেন ও একজন সম্পাদকের কার্য্য করিবেন।

---

### সভাপতির অধিকার

২৪। কোন বিষয়ে মত গ্রহণ কালে দুই পক্ষে সভ্য-সংখ্যা সমান হইলে, সভাপতির একটি অতিরিক্ত মত দিবার ক্ষমতা থাকিবে।

---

### সম্পাদকের কার্য্য ও অধিকার

২৫। সম্পাদক প্রত্যেক অধিবেশনের সময় নির্দ্ধারণপূর্ব্বক অন্ততঃ ৪ দিন পূর্ব্বে পত্রদ্বারা সভ্যগণকে জ্ঞাপন করিবেন।

২৬। সম্পাদক, পরিষদের সভ্য বা অন্তের প্রেরিত পত্রাদি প্রাপ্ত হইলে, তৎসম্বন্ধে আপন বিবেচনানুসারে বা কার্য্য-নির্ব্বাহক-সমিতির মতানুসারে কার্য্য করিয়া তাহার ফল পত্র-প্রেরককে জানাইবেন।

(ক) অন্যূন দশজন সভ্য উক্ত পত্রাদি সাধারণ অধিবেশনে উপস্থিত করিবার জন্ত পত্রদ্বারা অনুরোধ করিলে, সম্পাদক কার্য্য-নির্ব্বাহক-সমিতির মন্তব্য-সহ তাহা সাধারণ অধি-বেশনে উপস্থিত করিবেন।

২৭। সম্পাদক প্রতিমাসে পরিষদের আয়-ব্যয়-বিবরণী প্রস্তুত করিয়া কার্য্য-নির্ব্বাহক-সমিতিতে অর্পণ করিবেন।

২৮। সম্পাদক কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশানুযায়ী নিয়মিত-ব্যয় ব্যতীত ১০৲ টাকা পর্য্যন্ত ব্যয় নিজে করিতে পারিবেন ; কিন্তু উক্ত সমিতির পরবর্ত্তী অধিবেশনে ঐ ব্যয় অনু-মোদিত করাইয়া লইবেন।

২৯। যদি কোন অনিবার্য্য কারণে কার্য্য-নির্ব্বাহক সমিতির মত না লইয়া সম্পাদককে কোন কার্য্য করিতে হয়, তাহা হইলে তিনি তদ্রূপ করিয়া পরে কার্য্য-নির্ব্বাহক-সমিতি দ্বারা ঐ কার্য্য অনুমোদিত করাইয়া লইবেন।

৩০। সম্পাদক, চৈত্র মাসের সাধারণ অধিবেশনের পূর্ব্বে, পরিষদের বাৎসরিক আয়-ব্যয়-তালিকা প্রস্তুত করিয়া নিজের ও কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভাপতির স্বাক্ষর এবং আয়ব্যয় পরীক্ষকদিগের মন্তব্যসহ তাহা ঐ অধিবেশনে উপস্থিত করিবেন। সেই সঙ্গে কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমোদিত বার্ষিক কার্য্য-বিবরণীও দিবেন।

৩১। পরিষদের নিমিত্ত অভিপ্রেত অর্থাদি সম্পাদকের নামে পাঠাইতে হইবে।

### ধনরক্ষকের কার্য্য ও অধিকার

৩২। পরিষদের প্রাপ্ত অর্থ যে সূত্রে যথা হইতে আসুক, সমস্তই ধনরক্ষকের নিকট পরি-ষদের তহবিলে জমা হইবে। মাসিক খরচ বাদে ২০০৲ দুই শত টাকা উদ্বৃত্ত হইলে, তাহা তিনি নিজ নামে বেঙ্গল ব্যাঙ্কে জমা রাখিবেন।

৩৩। পরিষদের সম্পাদকের স্বাক্ষরিত নিদর্শন পত্র ( ভাউচার ) ভিন্ন ধনরক্ষক কাহাকেও কিছু দিবেন না এবং কোনরূপ ব্যয় করিবেন না।

---

### আয়-ব্যয়-পরীক্ষকের কার্য্য ও অধিকার

৩৪। পরিষদের চৈত্র মাসের অধিবেশনের আয়-ব্যয়-পরীক্ষক মহাশয়দ্বয় সাংবৎসরিক আয়-ব্যয়-হিসাবের পরিদর্শন করিয়া তৎসম্বন্ধে মন্তব্য লিখিয়া দিবেন। উক্ত মন্তব্য বার্ষিক কার্য্য-বিবরণীতে প্রকাশিত হইবে।

পত্রিকা-সম্পাদকের কার্য্য ও অধিকার

৩৫। পত্রিকা-সম্পাদক, পরিষৎ-পত্রিকার উদ্দেশ্য ও দ্বিতীয় নিয়মান্তর্গত বিভাগাদি স্মরণ রাখিয়া ২য় নিয়মের বিধানানুসারে যাবতীয় কার্য্য নির্ব্বাহ করিবেন। পত্রিকার মুদ্রাঙ্কণ কার্য্যের সমস্ত ভার পত্রিকা-সম্পাদকের উপর অর্পিত থাকিবে। সভাপতি ও সম্পাদকের সহিত পরামর্শ করিয়া তিনি উৎকৃষ্ট প্রবন্ধ-লেখকদিগকে পারিশ্রমিক স্বরূপ অর্থ দান করিতে পারিবেন।

কার্য্যনির্ব্বাহক সমিতি

৩৬। পরিষদের পুস্তকালয়ের জন্য কার্য্য-নির্ব্বাহক-সমিতি আবশ্যকমত সমস্ত বিধি প্রণয়ন করিতে পারিবেন।

৩৭। পরিষৎ যে গ্রন্থের সম্পাদন-ভার যে সভ্যের বা যে শাখা-সমিতির উপর অর্পণ করিবেন, সেই সভ্য বা সমিতি, কার্য্য-নির্ব্বাহক-সমিতির সহিত পরামর্শ করিয়া তাহা সম্পন্ন করিবেন।

৩৮। পরিষদের সমস্ত কার্য্যই, কার্য্যনির্ব্বাহক-সমিতির নির্দ্দেশ ও কর্ত্তৃত্বে নির্ব্বাহিত হইবে।

৩৯। প্রতি মাসে অন্ততঃ একবার কার্য্যনির্ব্বাহক-সমিতির অধিবেশন হইবে। তদ্ভিন্ন প্রয়োজন হইলে, কিংবা দুইজন মাত্র সভ্য হেতু-নির্দ্দেশপূর্ব্বক পত্রদ্বারা প্রার্থনা করিলে ইহার অতিরিক্ত অধিবেশন হইতে পারিবে।

৪০। পাঁচজন সভ্য উপস্থিত হইলে, সমিতির কার্য্যারম্ভ হইবে।

৪১। পরিষদের কার্য্য সুচারুরূপে নির্ব্বাহার্থ কার্য্য-নির্ব্বাহক-সমিতি প্রয়োজনানুসারে উপযুক্ত বেতনে কর্ম্মচারী ও ভৃত্যাদি নিযুক্ত করিতে পারিবেন।

শাখাসমিতি

৪২। বিশেষ বিশেষ উদ্দেশ্য-সাধনার্থ পরিষৎ সময়ে সময়ে অস্থায়ী "শাখাসমিতি" গঠন করিবেন বা ব্যক্তিবিশেষের উপর উদ্দেশ্য-সাধনের ভার অর্পণ করিবেন। শাখা-সমিতিতে পরিষদের সভ্য ব্যতীত অপর অভিজ্ঞ ব্যক্তির সাহায্য গ্রহণপক্ষে কোন বাধা থাকিবে না।

৪৩। প্রত্যেক শাখা-সমিতির অধিবেশন, পরিষদের কার্য্যালয়ে বা আবশ্যকমত অন্যত্র হইবে।

৪৪। প্রত্যেক শাখা-সমিতির কার্য্যফল ও প্রয়োজনানুরূপ কার্য্যবিবরণ প্রকাশিত হইবে এবং তিন মাস অন্তর সাধারণ অধিবেশনে উপস্থিত করা হইবে।

৪৫। প্রত্যেক শাখা-সমিতির আবশ্যকমত স্বতন্ত্র সভাপতি ও সম্পাদক পরিষদের সাধারণ অধিবেশনে নিয়োজিত হইবেন।

# ছাত্র-সভ্য-সংক্রান্ত নিয়মাবলী

### সাধারণ নিয়ম

১। বিশিষ্ট সভ্য, সাধারণ সভ্য ও বিশেষ সভ্য ভিন্ন 'ছাত্র-সভ্য' নামে পরিষদের আর এক শ্রেণীর সভ্য থাকিবে।

২। কলেজের যে কোন ছাত্র পত্রদ্বারা সম্পাদকের নিকট কলেজ ও ক্লাসের নাম এবং ঠিকানা-সহ আবেদন করিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতিকর্তৃক অনুসন্ধানের পর, তাঁহাদের নাম পরিষদের মাসিক অধিবেশনে নির্ব্বাচনার্থ উপস্থিত করা হইবে।

৩। ছাত্র-সভ্যগণের প্রতি কার্য্যের ভারার্পণ ও তাঁহাদের কার্য্যের নির্দ্ধারণ এবং পরিদর্শন করিবার ভার পরিষদের এক উপযুক্ত সভ্যের হস্তে ন্যস্ত থাকিবে।

৪। ছাত্র-সভ্যগণ কিরূপ কার্য্য করিতেছেন, তাহার একটি বিবরণ অন্ততঃ তিনমাস অন্তর পরিদর্শকমহাশয় কার্য্য-নির্ব্বাহক-সমিতির সমক্ষে উপস্থিত করিবেন। কোন ছাত্র-সভ্য ভারপ্রাপ্ত কার্য্যে ক্রমান্বয়ে অবহেলা করিতেছেন বলিয়া বোধ হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাঁহাকে সভ্যপদ হইতে অপসৃত করিতে পারিবেন।

৫। ছাত্র-সভ্যগণের পরিষদের কার্য্যে "ভোট" দিবার অধিকার থাকিবে না।

### ছাত্র-সভ্যগণের কর্ত্তব্য

১। স্ব স্ব গ্রাম, মহকুমা ও জিলায় প্রচলিত শব্দ ও শব্দের ব্যুৎপত্তি সংগ্রহ ;—

(ক) সম্বন্ধবাচক শব্দ। (খ) গৃহব্যবহার্য্য দ্রব্যাদির নাম। (গ) অঙ্গ-প্রত্যঙ্গাদি-বাচক শব্দ। (ঘ) শিল্প-বাণিজ্যাদিবিষয়ক শব্দ। (ঙ) পশু-পক্ষী-মৎস্যাদির নাম। (চ) ফল-মূল-গাছ-পালাদির নাম।

২। সর্ব্বনাম, ক্রিয়া প্রভৃতি পদের রূপ, কারক ও ক্রিয়ার বিভক্তির রূপ এবং কৃৎ ও তদ্ধিতের প্রত্যয় প্রভৃতির সংগ্রহ।

৩। চলিত ও গ্রাম্যকথা এবং তাহাদের উৎপত্তির বিবরণ সংগ্রহ।

৪। ছড়া, হেঁয়ালী, প্রবাদ, ব্রতকথা, উপকথা ও কিংবদন্তী এবং তাহাদের উৎপত্তির বিবরণ সংগ্রহ।

৫। প্রচলিত ক্রীড়া, উৎসবাদির বিবরণ সংগ্রহ।

৬। সামাজিক রীতিনীতির বিবরণ সংগ্রহ।

৭। ধর্ম্মসম্প্রদায়গণের বিবরণ সংগ্রহ।

৮। ভৌগোলিক নাম সম্বন্ধে ঐতিহাসিক ও কিংবদন্তীমূলক বিবরণ সংগ্রহ।

৯। পুরাতন অট্টালিকাদির ঐতিহাসিক ও কিংবদন্তীমূলক বিবরণ সংগ্রহ।

১০। পুরাতন বা বর্ত্তমান গ্রাম্যকবিদের রচনা ও পদ্য-পূরণাদি সংগ্রহ।

১১। পুরাতন পুঁথি ও পুরাতন পুঁথির বিবরণ সংগ্রহ।

১২। পরিষৎ হইতে প্রকাশিত প্রাচীন গ্রন্থাবলীর নির্ঘণ্টাদির সঙ্কলন।

১৩। পরিষৎ কার্য্যালয়ে সংগৃহীত উপরি উক্ত বিবরণ সমূহের নির্ঘণ্ট সঙ্কলন।

১৪। পরিষৎকর্তৃক নির্দ্দিষ্ট পুরাণ-ইতিহাসাদি পুস্তকের নির্ঘণ্ট সঙ্কলন। ইত্যাদি।

পুরস্কারাদির ব্যবস্থা

১। ছাত্র-সভ্যগণকে চাঁদা বা প্রবেশিকা দিতে হইবে না।

২। তাঁহারা পরিষদের মাসিক বা বিশেষ অধিবেশনমাত্রেই উপস্থিত থাকিতে পারিবেন ও তজ্জন্য নিমন্ত্রিত হইবেন।

৩। তদ্ভিন্ন কেবল তাঁহাদের জন্য পরিষৎ আবশ্যকমত কতকগুলি বিশেষ অধিবেশন ও সান্ধ্য-সম্মিলনের ব্যবস্থা করিবেন।

৪। নির্দ্দিষ্ট টাকা জমা দিলে, তাঁহারা চাঁদা না দিয়াও পরিষৎ-পুস্তকালয়ের পুস্তক ব্যবহার করিতে পারিবেন।

৫। ছাত্র-সভ্যগণ পরিষৎ-পত্রিকা ও পরিষৎ হইতে প্রকাশিত গ্রন্থাবলী অর্দ্ধ মূল্যে পাইবেন। বিশেষ কারণে কার্য্য-নির্ব্বাহক-সমিতি কোন ছাত্রসভ্যকে পত্রিকা ও গ্রন্থাবলী বিনা মূল্যে দিতে পারিবেন বা উহা অর্দ্ধ মূল্যে পাইবার অধিকার হইতে বিচ্যুত করিতে পারিবেন।

৬। প্রতি বর্ষের শেষে ছাত্র-সভ্যগণের কার্য্যের উৎকর্ষ বিচার করিয়া, অন্ততঃ দুইটি পারিতোষিক দেওয়ার ব্যবস্থা করা হইবে। পুরস্কারপ্রাপ্তির যোগ্যতা পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতি স্থির করিবেন এবং বার্ষিক অধিবেশনে প্রকাশ্যভাবে ঐ পুরস্কার প্রদত্ত হইবে।

৭। ছাত্র-সভ্যের নামসংবলিত কার্য্য-বিবরণ বার্ষিক কার্য্য-বিবরণীতে ও আবশ্যকমত মাসিক কার্য্যবিবরণীতে মুদ্রিত হইবে। যাঁহারা উৎসাহের সহিত কার্য্য করিবেন, কার্য্য-বিবরণীতে তাঁহাদের কার্য্যের বিশেষভাবে উল্লেখ থাকিবে এবং কোন সংগ্রহ উপযুক্ত বিবেচিত হইলে পত্রিকায় সম্পূর্ণ মুদ্রিত হইতে পারিবে।

---

# কার্য্যালয়-সংক্রান্ত নিয়মাবলী

১। নিম্নোক্ত দিন পরিষৎ-কার্য্যালয় বন্ধ থাকিবে। বর্ষারম্ভের পূর্ব্বে সম্পাদক বন্ধের দিন পঞ্জিকা দেখিয়া নির্দ্দিষ্ট করিয়া দিবেন।

রথযাত্রা ১ দিন, জন্মাষ্টমী ১ দিন, দুর্গোৎসব ১৪ দিন, শ্যামাপূজা ১ দিন, ভ্রাতৃদ্বিতীয়া ১ দিন, জগদ্ধাত্রীপূজা ১ দিন, কার্ত্তিকেয়পূজা ১ দিন, সরস্বতীপূজা ২ দিন, দোলযাত্রা ১ দিন, চৈত্রসংক্রান্তি ১ দিন, নববর্ষারম্ভ ১ দিন, মহরম ১ দিন, ইদ ১ দিন, খৃষ্টমাস ১ দিন, গুডফ্রাইডে ১ দিন, রাজজন্মোৎসব ১ দিন, মোট ৩০ দিন।

২। প্রতিসপ্তাহে বৃহস্পতিবার কার্য্যালয় বন্ধ থাকিবে। বিশেষ কারণে কোন সপ্তাহে বৃহস্পতিবারের পরিবর্ত্তে অন্যদিন বন্ধের ব্যবস্থা হইতে পারিবে।

৩। উল্লিখিত বন্ধের দিন ব্যতীত কর্ম্মচারীগণ কার্য্যালয়ে থাকিতে বাধ্য থাকিবেন।

৪। বন্ধের দিন ব্যতীত অন্যদিনে অনুপস্থিত হইলে কর্ম্মচারীগণ সম্পাদককে জানাইয়া ছুটী লইবেন। বৎসরের মধ্যে ১৫ দিন পর্য্যন্ত এরূপ অনুপস্থিতির জন্য কোন কর্ম্মচারীর বেতন বা পারিশ্রমিক কাটা যাইবে না। তদতিরিক্ত দিনের জন্য ছুটি আবশ্যক হইলে কর্ম্মচারীরা অনুপস্থিতির হেতু দেখাইয়া সম্পাদকের নিকট ছুটির জন্য পত্রদ্বারা আবেদন করিবেন। হেতু সঙ্গত বোধ করিলে সম্পাদক বৎসর মধ্যে একমাস পর্য্যন্ত অর্দ্ধ বেতনে, তদধিক দিনের জন্য বিনা বেতনে ছুটি মঞ্জুর করিতে পারিবেন। হেতুর সঙ্গতি সম্বন্ধে সম্পাদক যাহা নির্দ্দেশ করিবেন, তাহাতে কোন কর্ম্মচারীর আপত্তি থাকিলে কার্য্যনির্ব্বাহক-সমিতির নিকট আপীল চলিবে। সম্পাদকের বিনা অনুমতিতে অনুপস্থিতির জন্য পূরা বেতন কাটা যাইবে।

৫। কর্ম্মচারীদিগের অনুপস্থিতি কালে সম্পাদক উপযুক্ত প্রতিনিধি দ্বারা কর্ম্ম চালাইতে পারিবেন। কর্ম্মচারীর প্রদত্ত প্রতিনিধি হইলে পারিশ্রমিকের বন্দোবস্ত স্বয়ং করিবেন। পরিষদের উপর প্রতিনিধি কর্ম্মচারীর কোন দাবী থাকিবে না।

৬। পরিষদের পূর্ণ বেতনভোগী কর্ম্মচারী প্রতিদিন ন্যূনকল্পে ৬ ঘণ্টা, অন্য কর্ম্মচারীরা ন্যূনকল্পে ৪ ঘণ্টা কার্য্যালয়ে উপস্থিতি থাকিয়া কার্য্য করিতে বাধ্য থাকিবেন। সম্পাদক প্রত্যেকের উপস্থিতির সময় নির্দ্দেশ করিয়া দিবেন। সেই নির্দ্দিষ্ট সময়ে উপস্থিত না হইলে সে দিনের উপস্থিতি গণ্য হইবে না।

৭। অধিবেশন উপলক্ষে বা অন্য কারণে অধিক সময় আবশ্যক হইলে কর্ম্মচারীরা সেই সময় পরিষদের কার্য্যে নিয়োগে বাধ্য থাকিবেন।

৮। পরিষদের পূর্ণ বেতনভোগী কর্ম্মচারী কার্য্যালয়ে উপস্থিতির জন্য নিরূপিত সময় ব্যতীত অন্য সময়ে চাঁদার তাগিদ প্রভৃতি আবশ্যকীয় কর্ম্ম করিবেন।

৯। কর্ম্মচারীরা প্রতিদিন যাতায়াতের সময় হাজিরা বহিতে লিখিয়া স্বাক্ষর করিবেন।

১০। কর্ম্মচারীরা দৈনিক কর্ম্মের সংক্ষিপ্ত ডায়েরি রাখিবেন।

১১। সম্পাদক বিবেচনা মত তাঁহার ক্ষমতার অংশবিশেষ অবৈতনিক ও বৈতনিক সহকারী সম্পাদকের হস্তে ন্যস্ত করিতে পারিবেন।

---

বঙ্গীয় সাহিত্য-পরিষদের

# একাদশ সাংবৎসরিক কার্য্য-বিবরণী

( ১৩১১ বঙ্গাব্দ )

# বঙ্গীয়-সাহিত্য-পরিষদের

# একাদশ সাংবৎসরিক কার্য্য-বিবরণী

বঙ্গীয় সাহিত্য-পরিষৎ একাদশ বর্ষ অতিক্রম করিয়া ১৩১২ বঙ্গাব্দের বৈশাখ মাসে দ্বাদশ বর্ষে পদার্পণ করিয়াছে। গতবর্ষে পরিষৎ বাঙ্গালা-সাহিত্যের ও বাঙ্গালা-ভাষার উন্নতিকল্পে কি কি কার্য্য করিয়াছেন, এই একাদশ সাংবৎসরিক কার্য্যবিবরণীতে তাহা বিস্তৃতভাবে উল্লিখিত হইল। বর্ত্তমান ১৩১২ বঙ্গাব্দে পরিষৎ, যাহাতে নিজ উদ্দেশ্যসাধনে এবং আরব্ধ কার্য্যগুলি সুশৃঙ্খলরূপে সুসম্পন্ন করিতে পারেন, পরিষদের হিতৈষিবর্গ তৎসম্বন্ধে উপদেশাদি প্রদান করিয়া ইহাকে সুপথে চালিত করেন, ইহাই কার্য্যনির্ব্বাহক সমিতির একান্ত প্রার্থনা।

পরিষদের উন্নতি,—একাদশ বর্ষে সর্ব্ববিষয়ে পরিষদের বিশেষ উন্নতি লাভ হইয়াছে।

(১) আয়বৃদ্ধি—সাধারণের সহানুভূতি আকর্ষণের জন্য পরিষদের উদ্দেশ্য ও পরিষদের সম্পাদিত কার্য্যবিবরণ আলোচ্যবর্ষে সাধারণকে নানারূপে জানাইবার ব্যবস্থা করা হইয়াছে। তাহার ফলে, অনেকে স্বতঃপ্রবৃত্ত হইয়া পরিষৎকে অর্থ সাহায্য করিতেছেন।

(২) সভ্যবৃদ্ধি,—পূর্ব্ব পূর্ব্ব বর্ষের ন্যায় আলোচ্যবর্ষেও সকল শ্রেণী হইতেই ইহার সভ্যসংখ্যা বর্দ্ধিত হইয়াছে। যে কারণে আয় বৃদ্ধি হইয়াছে, সেই কারণে সভ্যসংখ্যাও বাড়িতেছে। আলোচ্য-বর্ষে সভ্যের মধ্য হইতে অতি অল্প লোকই সভ্যপদ ত্যাগ করিয়াছেন। ইহাও পরিষদের-উন্নতির এবং পরিষদের প্রতি সাধারণের প্রীতি বৃদ্ধির অন্যতম লক্ষণ বলিতে হইবে।

(৩) পরিষদের কর্ম্মক্ষেত্রের পরিধিবিস্তার:—এই বৎসর পরিষদের জীবনে নূতন পরিচ্ছেদের আরম্ভ হইয়াছে। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের প্রস্তাবক্রমে পরিষৎ বিস্তৃততর কর্ম্মক্ষেত্রে প্রবেশ করিতে প্রস্তুত হইয়াছেন। এতদিন পরিষদের কার্য্য মুখ্যতঃ ভাষা-তত্ত্ব ও সাহিত্যতত্ত্বের আলোচনায় আবদ্ধ ছিল। সম্প্রতি বঙ্গদেশের পুরাতত্ত্ব, সমাজতত্ত্ব, ভৌগোলিকতত্ত্ব প্রভৃতিও যাহাতে পরিষদের আলোচ্য হয়, তজ্জন্য চেষ্টার আরম্ভ হইয়াছে। বিভিন্ন জেলায় শাখাসভার স্থাপনাদ্বারা ও মফস্বলের অধিবাসী কলেজের ছাত্রদিগের সাহায্য-দ্বারা বঙ্গদেশের ও বাঙ্গালী জাতির সম্বন্ধে বিবিধ জ্ঞাতব্য বিষয়ের তথ্য সংগ্রহ চলিতে পারে কি না, পরিষৎ আপাততঃ তাহা পরীক্ষা করিতে প্রস্তুত হইয়াছেন। এজন্য পরিষৎ যাহা করিয়াছেন, তাহার বিশেষ বিবরণ পরে দেওয়া হইল। আশা করা যায়, পরিষদের এই পরীক্ষা সফল হইবে এবং আগামী বর্ষের কার্য্যবিবরণীতে পরিষৎ তাহার এই নবজীবন-সূচনার, নূতন উদ্যমের ও নূতন অধ্যবসায়ের ফলপ্রাপ্তির সংবাদ ঘোষণা করিতে সমর্থ হইবে। পরিষৎ যে চেষ্টা করিয়া দেশের কৃতবিদ্য, ধনী ও মানীর নিকট বঙ্গীয় সাহিত্যের হিতকর

কার্য্যানুষ্ঠানদ্বারা তাঁহাদের স্নেহ, শ্রদ্ধা ও প্রীতি আকর্ষণ করিতে পারিতেছেন, ইহাই ইহার পক্ষে শ্লাঘার বিষয় এবং ইহা হইতেই বুঝা যায়, দেশের লোকও দিন দিন ইহার উপযোগিতা বুঝিতে পারিতেছেন এবং ইহার উপকারিতা ও প্রয়োজনীয়তা স্বীকার করিতেছেন।

(৪) কার্য্য-পরিচালনের সুব্যবস্থা,—পরিষদের কার্য্য পরিচালনের সুব্যবস্থার উদ্দেশ্যে পরিষৎ ব্যয় স্বীকার করিয়া আরও একজন কর্ম্মচারী নিয়োগ করিয়াছেন এবং কার্য্যালয়-সংক্রান্ত নূতন নিয়ম প্রণয়নদ্বারা ও নিয়মানুসারে কার্য্য-পরিচালনাদ্বারা যাহাতে পরিষদের যাবতীয় কার্য্য সুনিয়তভাবে ও সুশৃঙ্খলায় নির্ব্বাহিত হয়, তাহার ব্যবস্থা করিয়াছেন। (কার্য্যালয়সংক্রান্ত নিয়মাবলী দ্রষ্টব্য।)

**সভ্যসংখ্যা ;**—আলোচ্য বর্ষের প্রারম্ভে পরিষদের সভ্যসংখ্যা ৬৬৩ ছিল। আলোচ্য বর্ষে ৭৮ জন সভ্যশ্রেণীভুক্ত হইয়াছেন, ২৭ জন সভ্যপদ ত্যাগ করিয়াছেন এবং ৮ জন সভ্যের মৃত্যু হইয়াছে। গত বর্ষের তুলনায় এ বৎসর পদত্যাগের সংখ্যা অর্দ্ধেক। বর্ষশেষে সভ্যসংখ্যা ৭০৬ হইয়াছে।

**বিশেষ সভ্য ;**—আলোচ্য বর্ষে এই সভ্যশ্রেণীতে একটি নূতন নিয়োগ ও একটি পরিবর্ত্তন ঘটিয়াছে। বৈষ্ণবশাস্ত্রে সুপণ্ডিত শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী মহাশয়কে গত ২১এ ফাল্গুন তারিখে দশম মাসিক অধিবেশনে বিশেষ-সভ্যপদে নির্ব্বাচিত করা হইয়াছে। বাঙ্গালা অভিধানসংগ্রহকার্য্যে ব্রতী, সাহিত্য-পরিষদের গ্রন্থরক্ষক পণ্ডিত শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ মহাশয় পরিষদের বিশেষ-সভ্য ছিলেন। সম্প্রতি তিনি পরিষদের প্রতি অনুগ্রহ প্রকাশপূর্ব্বক বিশেষ সভ্যের পদ ত্যাগ করিয়া সাধারণ সভ্যের পদ গ্রহণ করিয়াছেন।

**সদস্যের রাজসম্মান লাভ ;**—(১) আলোচ্যবর্ষে হাইকোর্টের ভূতপূর্ব্ব বিচারপতি ও পরিষদের শুভাকাঙ্ক্ষী শ্রীযুক্ত গুরুদাস বন্দ্যোপাধ্যায় এম্, এ; ডি, এল্, মহাশয় 'নাইট' পদবী প্রাপ্ত হইয়াছেন। এই ঘটনা পরিষদের পক্ষে অতীব আনন্দের বিষয়। তৃতীয় মাসিক অধিবেশনে এজন্য পরিষৎ আনন্দ প্রকাশ করিয়াছেন। (২) আলোচ্য বর্ষে পরিষদের অন্যতম সহকারি-সভাপতি ও পরিষদের হিতৈষী বন্ধু শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী, এম, এ; ডি, এল্; এফ্, আর, এস্, ই, মহাশয় হাইকোর্টের বিচারপতি-পদে নিযুক্ত হইয়াছেন। এই ঘটনায় পরিষৎ দ্বিতীয় মাসিক অধিবেশনে আনন্দ প্রকাশ করিয়াছেন।

**সভ্যের মৃত্যু ;**—আলোচ্য বর্ষে পরিষদের নিম্নলিখিত সভ্যগণের মৃত্যু হইয়াছে :— (ক) অতুলকৃষ্ণ বসু; (খ) পূর্ণচন্দ্র দত্ত; (গ) তীর্থনাথ চৌধুরী; (ঘ) ডাক্তার বিপিনবিহারী মৈত্র; (ঙ) ভূতনাথ পাল; (চ) রমানাথ ঘোষ; (ছ) শ্রীনিবাস বন্দ্যোপাধ্যায়; (জ) যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ ও (ঝ) উমাশঙ্কর রায় চৌধুরী।

(ক) ৺অতুলকৃষ্ণ বসু একজন সহৃদয় ব্যক্তি ছিলেন। তাঁহার অশ্রান্ত পরিশ্রমে বরাহনগর ভিক্টোরিয়া স্কুলের বর্ত্তমান উন্নতি সাধিত হইয়াছে। উক্ত স্কুলের বর্ত্তমান বাটী সাধারণের সাহায্যে এবং ইঁহারই যত্নে নির্ম্মিত হইয়াছে।

(খ) ৺পূর্ণচন্দ্র দত্ত গণিত শাস্ত্রে বিশেষ পণ্ডিত ছিলেন। ইনি হাইকোর্টের আপীল-সেরেস্তায় বহুদিন প্রধান অনুবাদকের পদে বিশেষ যোগ্যতা ও প্রশংসার সহিত কার্য্য করিয়া-ছিলেন। ইঁহার কৃত সূর্য্যসিদ্ধান্তের বঙ্গানুবাদ এবং একখানি বাঙ্গালা অভিধান অমুদ্রিত অবস্থায় আছে। পরিষদের প্রার্থনায় তিনি সূর্য্যসিদ্ধান্তের অনুবাদ করিয়াছিলেন, কিন্তু এই অনুবাদ পরিষদের হস্তগত হয় নাই। তিনি জীবিত থাকিলে, ইহা পরিষদের গ্রন্থরচনা-সমিতি-দ্বারা প্রকাশিত হইতে পারিত। লীলাবতীর বঙ্গানুবাদ করিবার ইচ্ছাও ইঁহার ছিল।

(গ) ৺তীর্থনাথ চৌধুরী একজন সহৃদয়, সৎকর্ম্মে সদা উদ্যোগী, পরিশ্রমী যুবক ছিলেন। তাঁহার বিশেষ উদ্যোগে ও পরিশ্রমে "কম্বুলিয়াটোলা রিডিং রুম" প্রতিষ্ঠিত হয়। ২০ বৎসর কাল ঐ পাঠাগার বর্ত্তমান ছিল। তীর্থ বাবুর মৃত্যুর অব্যবহিত পূর্ব্বে পরিদর্শন অভাবে উহা বাগবাজার রিডিং লাইব্রেরীর সহিত সংযুক্ত হইয়া গিয়াছে। তীর্থ বাবুর যত্নে কলিকাতার উত্তরাংশে, বাগবাজার-শ্যামবাজার অঞ্চলে যুবকদিগের মধ্যে পাঠস্পৃহা জাগরূক ছিল।

(ঘ) ৺ডাক্তার বিপিনবিহারী মৈত্র সহরের একজন সহৃদয় ও সুপ্রসিদ্ধ চিকিৎসক ছিলেন।

(ঙ) ৺ভূতনাথ পাল বি, এ, তাম্বলী-সমাজের একজন বিশেষ হিতৈষী ব্যক্তি ছিলেন। তিনি বঙ্গসাহিত্যানুরাগী এবং পরিষদের বন্ধু ছিলেন।

(চ) ৺রমানাথ ঘোষ মহাশয় স্থানীয় কায়স্থসমাজের অন্যতম নেতা ও সমাজসংস্কারে অগ্রণী ছিলেন। তিনি সাহিত্যপরিষদের একজন বিশেষ উপকারী বন্ধু ছিলেন ও বন্ধুত্বের নিদর্শন স্বরূপ ইঁহার গৃহনির্ম্মাণার্থ ৫০০৲ টাকা সাহায্য করিতে প্রতিশ্রুত হইয়াছিলেন। তাঁহার অকাল মৃত্যুতে পরিষদের বিশেষ ক্ষতি হইয়াছে। চতুর্থ মাসিক অধিবেশনে পরিষৎ তাঁহার অকালমৃত্যুর জন্য শোক প্রকাশ করিয়াছেন।

(ছ) ৺শ্রীনিবাস বন্দ্যোপাধ্যায় মহাশয় একজন সুলেখক ছিলেন। মাসিক-পত্রাদিতে তাঁহার বহু উৎকৃষ্ট প্রবন্ধ প্রকাশিত হইয়াছে। পরিষৎ-পত্রিকায় তাঁহার ব্যাকরণ-ঘটিত কয়েকটি প্রবন্ধ প্রকাশিত হইয়াছিল।

(জ) ৺যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ এম্, এ, মহাশয় বঙ্গসাহিত্যে একজন সুপ্রথিতনামা চিন্তাশীল লেখক ছিলেন। ইনি 'আর্য্যদর্শন' নামক পত্রিকার সম্পাদক ছিলেন। আর্য্যদর্শনে ও অন্যান্য পত্রিকায় তাঁহার অনেক সুন্দর প্রবন্ধ প্রকাশিত হইয়াছে। তাঁহার মৃত্যুতে পরিষদের বিশেষ ক্ষতি হইয়াছে। তিনিই প্রথমে স্বদেশহিতৈষী, বৈদেশিক, কর্ম্মবীরগণের জীবন-চরিত লিখিয়া বঙ্গসাহিত্যের পুষ্টি ও গৌরব বৃদ্ধি করিয়া গিয়াছেন। ১৩০৩ সালে তিনি পরিষদের সহকারী সভাপতি নির্ব্বাচিত হইয়াছিলেন। দ্বিতীয় মাসিক অধিবেশনে পরিষৎ তাঁহার জন্য শোক প্রকাশ করিয়াছেন।

আলোচ্য-বর্ষে পরিষদের একজন ভূতপূর্ব্ব সভ্যের মৃত্যু হইয়াছে। ৺ডাক্তার সূর্য্যকুমার সর্ব্বাধিকারী রায় বাহাদুর পরিষদের জীবনে প্রথম কয়বৎসর উৎসাহী সভ্য ছিলেন এবং

কার্য্যনির্ব্বাহক-সমিতির সভ্যরূপে উপদেশাদিদ্বারা পরিষৎকে তাঁহার প্রবীণ অভিজ্ঞতার ফলভাগী করিয়াছিলেন। তাঁহার মৃত্যুতে বাঙ্গালী-সমাজ একজন নেতা হারাইয়াছেন। শেষে কতিপয় বৎসর তাঁহার সহিত পরিষদের সম্পর্ক না থাকিলেও, পরিষৎ তাঁহাকে স্মরণ করিয়া কৃতজ্ঞতা জানাইতেছেন।

আলোচ্যবর্ষে বঙ্গসাহিত্যের একজন প্রবীণ ও প্রাচীন সেবকের মৃত্যু হইয়াছে। ইংরাজী-শিক্ষার নব-অভ্যুদয়ের সময়ে, বাঙ্গালীর নূতন উদ্যমের স্রোতে পড়িয়া, বাঙ্গালাভাষা যখন ভাসিয়া যাইবার উপক্রম হইয়াছিল, তখন ৺দেবেন্দ্রনাথ ঠাকুর তত্ত্ববোধিনী-সভা স্থাপন, তত্ত্ববোধিনী-পত্রিকা প্রকাশ ও ব্রাহ্মসমাজসম্পর্কিত যাবতীয় কার্য্যে বাঙ্গালাভাষাকে অবলম্বন করিয়া বাঙ্গালা সাহিত্যের নবাভ্যুদয় কালে, উহার ভূরি পরিমাণে আনুকূল্য করিয়াছিলেন; সেই মহাপুরুষ মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর আলোচ্য বর্ষে পরলোকে গমন করিয়াছেন। মহর্ষি বাল্যজীবনে রাজা রামমোহন রায়ের হস্তে বাঙ্গালা গদ্য-সাহিত্যের অঙ্কুর উদ্গত হইতে দেখিয়াছিলেন এবং শেষ-জীবনে সেই অঙ্কুরকে সকলপ্রকার ফলফুলে সমলঙ্কৃত-বৃক্ষরূপে পরিণত হইতে দেখিয়া গিয়াছেন। তাঁহার ধর্ম্মব্যাখ্যা, উপদেশ, বক্তৃতা প্রভৃতির ভাষা, বাঙ্গালার অঙ্গসৌষ্ঠব-সম্পাদনে বড় অল্প সাহায্য করে নাই। যে সময়ে দেশের কৃতবিদ্যগণ বাঙ্গালাভাষার প্রতি বীতশ্রদ্ধ ছিলেন, সেই সময়ে তিনি বাঙ্গালা ভাষাকেই আশ্রয় করিয়া, তাঁহার জীবনের যাবতীয় কর্ম্ম সাধনার্থ দণ্ডায়মান ছিলেন। তাঁহার আত্মজীবন-চরিত বাঙ্গালাভাষাতেই লিখিত হইয়াছে। বৈদেশিকেরা উহার অনুবাদ হইতেই তাঁহার জীবনের কাহিনী জানিতে বাধ্য হইবেন। মহর্ষির পুত্রগণ, পৌত্রগণ, কন্যা ও দৌহিত্রীগণ বাঙ্গালা-সাহিত্যের সেবা করিয়া অক্ষয় যশোলাভ করিয়াছেন। মহর্ষিবংশীয়গণ হইতে বাঙ্গালা সাহিত্য যতদূর পুষ্টি ও উন্নতি লাভ করিয়াছে, আর কোন এক পরিবার হইতে ততদূর হয় নাই, ইহা অত্যুক্তি নহে। তাঁহার পুত্রগণের মধ্যে শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ও শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর একাধিক বর্ষ পরিষদের সভাপতি ও শ্রীযুক্ত জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর ও রবীন্দ্রনাথ ঠাকুর সহকারী সভাপতি থাকিয়া পরিষৎকে চিরঋণী করিয়াছেন। সাহিত্য-পরিষদের প্রতিবর্ষের বার্ষিক কার্য্য-বিবরণী তাহা প্রতিপন্ন করিবে। মহর্ষির দেহান্তরের পর সাহিত্য-পরিষৎ ২২শে মাঘ বিশেষ-সভা আহ্বান করিয়া তাঁহার জন্য শোক-প্রকাশ ও তাঁহার স্মৃতিস্থাপনের প্রস্তাব করিয়াছেন।

অধিবেশনাদি—আলোচ্য বর্ষে পরিষদের একাদশটি মাসিক অধিবেশন ও তিনটি বিশেষ অধিবেশন ও একটি বার্ষিক অধিবেশন হইয়াছিল;—

| | | |
|---|---|---|
| ১০ম বার্ষিক—২৬ বৈশাখ ১৩১১, ৮মে ১৯০৪, রবিবার | (১) ১৩১০ সালের বাঙ্গালা সাহিত্য | শ্রীব্যোমকেশ মুস্তফী |
| | (২) উদ্ভিদ্‌বিদ্যার উপক্রমণিকা | শ্রীদুর্গানারায়ণ সেন শাস্ত্রী |

## একাদশ সাংবৎসরিক কার্য্য-বিবরণী।

### (ক) মাসিক অধিবেশন,—

| তারিখ | বিষয় ও লেখক |
|---|---|
| ১ম—১৫ জ্যৈষ্ঠ ১৩১১, ২৮ মে ১৯০৪, শনিবার | শ্রীচৈতন্যের উৎকলযাত্রা — বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্ এ, বি এল্ |
| ২য়—৫ আষাঢ় ১৩১১, ১৯ জুন ১৯০৪, রবিবার | গৌতমমুনি ও ন্যায়দর্শন—পণ্ডিত শ্রীযুক্ত কালীবর বেদান্তবাগীশ |
| ৩য়—৮ শ্রাবণ ১৩১১, ২৩ জুলাই ১৯০৪, শনিবার | (১) কাবুলীওয়ালা শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন, বি, এ<br>(২) ভারতচন্দ্রীয় যুগে রাজনৈতিক অবস্থা — শ্রীযুক্ত হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি, এ, |
| ৪র্থ—১১ ভাদ্র ১৩১১, ২৭ আগষ্ট ১৯০৪, শনিবার | বৈষ্ণব কাব্যে মিথিলার অংশ —শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত |
| ৫ম—১৫ আশ্বিন ১৩১১, ১ অক্টোবর ১৯০৪, শনিবার | (১) বৈশালী শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায়<br>(২) গৌতমের প্রতিভা — শ্রীযুক্ত গঙ্গাচরণ বেদান্তবিদ্যাসাগর |
| ৬ষ্ঠ—২০ অগ্রহায়ণ ১৩১১, ১০ ডিসেম্বর ১৯০৪, শনিবার | বেদান্তদর্শন (১ম) শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, এম্, এ, বি, এল, |
| ৭ম—৩ পৌষ ১৩১১, ১৮ ডিসেম্বর ১৯০৪, রবিবার | (১) বিদ্যাপতি প্রসঙ্গ — শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত<br>(২) বেদান্তদর্শন (২য়) শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, এম্, এ, বি, এল |
| ৮ম—২৪ পৌষ ১৩১১, ৮ জানুয়ারী ১৯০৫, রবিবার | (১) গোবিন্দদাস — শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত<br>(২) একাদশ কবির মনসার ভাসান— শ্রীযুক্ত দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার<br>(৩) নিরক্ষর কবি ও গ্রাম্য কবিতা — শ্রীযুক্ত মোক্ষদাচরণ ভট্টাচার্য্য |
| ৯ম—৭ ফাল্গুন ১৩১১, ১৯ ফেব্রুয়ারী, ১৯০৫ রবিবার | কনোজের আয়ুধরাজবংশ—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু |
| ১০ম—২১ ফাল্গুন ১৩১১, ৫ মার্চ্চ ১৯০৫, রবিবার | (১) পয়ারের উৎপত্তি—শ্রীযুক্ত রমেশচন্দ্র বসু<br>(২) মাণিক গাঙ্গুলির ধর্ম্মমঙ্গল—শ্রীযুক্ত ব্রজসুন্দর সান্যাল |
| ১১শ—১৭ বৈশাখ ১৩১২, ৩০ এপ্রিল ১৯০৫, রবিবার | ১৩১১ সালের বাঙ্গালাসাহিত্য—শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী |

(খ) বিশেষ অধিবেশন,—

| | |
|---|---|
| ১ম—১৪ জ্যৈষ্ঠ ১৩১১, ২৭ মে ১৯০৪, শুক্রবার | ভাষার ইঙ্গিত—শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর |
| ২য়—২২ মাঘ, ১৩১১ ৪ ফেব্রুয়ারী ১৯০৫ শনিবার | মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের স্মৃতিসভা |
| ৩য়—১৭ চৈত্র ১৩১১ ৩০ মার্চ্চ বৃহস্পতিবার | (১) ছাত্রগণের প্রতি নিবেদন—শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর<br>(২) নিম্নপ্রাথমিক শিক্ষাসম্বন্ধে গবর্ণমেণ্টের নিকট প্রেরিতব্য আবেদন-পত্রের অনুমোদন |

পূর্ব্বোক্ত প্রবন্ধগুলির শ্রেণীবিভাগ করিলে দেখা যায়, আলোচ্য বর্ষে ভাষাতত্ত্ব সম্বন্ধে তিনটি, প্রত্নতত্ত্ব বিষয়ে দুইটি, প্রাচীন সাহিত্য সম্বন্ধে পাঁচটি, ইতিহাস সম্বন্ধে দুইটি, সমালোচনা সম্বন্ধে দুইটি, দর্শন বিষয়ে চারিটি, বিজ্ঞান বিষয়ে একটি এবং ছাত্রগণের উপযোগী একটি প্রবন্ধ পঠিত হইয়াছিল।

এই সকল মাসিক অধিবেশনে প্রবন্ধ-পাঠ ব্যতীত আরও কয়েকটি বিশেষ কার্য্য হইয়াছিল,—

দ্বিতীয় মাসিক অধিবেশনে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় কার্য্যনির্ব্বাহক-সমিতির গঠন-সম্বন্ধে প্রস্তাব করেন—"যে সভ্যের নিকট ছয়মাস বা তদূর্দ্ধকালের চাঁদা বাকী আছে, আগামী বর্ষ হইতে তিনি কার্য্যনির্ব্বাহক-সমিতির সভ্য নির্ব্বাচিত বা মনোনীত হইতে পারিবেন না। নির্ব্বাচিত বা মনোনীত হইয়া যদি কোন সভ্য ছয়মাস পর্য্যন্ত চাঁদা না দেন, তাহা হইলে তাঁহার স্থানে কার্য্যনির্ব্বাহক-সমিতি অপর একজন সভ্য মনোনীত করিবেন।"—এই প্রস্তাব কয়েকটি অধিবেশনে স্থগিত থাকিয়া শেষে দশম মাসিক অধিবেশনে অনুমোদিত ও গৃহীত হইয়াছে।

তৃতীয় মাসিক অধিবেশনে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয়ের প্রেরিত বিদ্যাপতির তাম্রশাসন শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়কর্ত্তৃক প্রদর্শিত হয়। নগেন্দ্র বাবু এই উপলক্ষে বিদ্যাপতি সম্বন্ধে অনেক কথার আলোচনা করেন।

চতুর্থ মাসিক অধিবেশনে পরিষদের বিশেষ হিতৈষী বন্ধু ৺রমানাথ ঘোষ মহাশয়ের অকাল মৃত্যুর জন্য শোক প্রকাশ করা হয়। ঐ অধিবেশনে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয় যবদ্বীপে হিন্দু-প্রভাবের নিদর্শন-বিষয়ে অনেকগুলি ছোট বড় ছবি দেখাইয়া, অনেক কথার আলোচনা করেন।

পঞ্চম মাসিক অধিবেশনে লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের প্রদত্ত ১৩১০ সালের সাহায্য ৩০০৲ টাকায় প্রকাশিত কাশী-পরিক্রমা পুস্তক উপস্থিত করিয়া রাজা বাহাদুরকে ও উক্ত পুস্তক-সম্পাদক নগেন্দ্র বাবুকে পরিষদের কৃতজ্ঞতা জ্ঞাপন করা হয়।

এই অধিবেশনে "বৈশালী" প্রবন্ধ-পাঠক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় বসাঢ়

গ্রামের নিকট প্রাপ্ত বিবিধ বৌদ্ধ-নিদর্শন এবং অনেকগুলি পোড়ামাটীতে অঙ্কিত মোহরের ফটোগ্রাফ প্রদর্শন করেন।

ষষ্ঠ মাসিক অধিবেশনে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় বিদ্যাপতির হস্তাক্ষরের প্রতিলিপি ও তাঁহার লিখিত ভাগবত-গ্রন্থের প্রতিলিপি প্রভৃতি প্রদর্শন করিয়া বিদ্যাপতি-প্রসঙ্গে অনেক কথা বলেন।

অষ্টম মাসিক অধিবেশনে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় বিদ্যাপতির পদাবলীর প্রাচীনতম পুঁথি প্রদর্শন করেন।

নবম মাসিক অধিবেশনে লালগোলার রাজা বাহাদুরের ১৩১১ সালের দান ৩০০৲ টাকা এবং দিনাজপুর ঠাকুর-গাঁও থানার পুলিস ইন্‌স্‌পেক্টরকর্ত্তৃক বঙ্গীয়-সাহিত্যের উন্নতিকল্পে ১০০৲ টাকা দানের উল্লেখ করিয়া কৃতজ্ঞতা জানান হয়।

এই নবম অধিবেশনে আরও একটি বিশেষ কাজ হয়। বাঙ্গালা গবমেণ্ট নিম্নপ্রাথমিক শিক্ষা-প্রণালীর সংস্কার-উদ্দেশ্যে যে কমিটি গঠন করিয়া তাহার হস্তে তদ্বিষয়ে অনুসন্ধানের ভার দেন, সেই কমিটির মন্তব্য অনুসারে গবমেণ্ট যে সকল পরিবর্ত্তনের প্রস্তাব করেন, তাহাতে দেশীয় শিক্ষা, ভাষা ও সাহিত্যের কিরূপ ক্ষতিবৃদ্ধি হইবে, তাহার আলোচনার জন্য পরিষৎ এই অধিবেশনে একটি শাখাসমিতি গঠিত করেন। এই শাখাসমিতিতে মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্, এ; বি, এল্; শ্রীযুক্ত সার গুরুদাস বন্দ্যোপাধ্যায় এম্, এ; ডি, এল্; রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী এম্, এ; বি, এল্; শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর; শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন, বি, এ; শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এম্, এ; বি, এল্ ও শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্, এ, সভ্য রূপে গৃহীত হইয়াছিলেন। পরে এই শাখাসমিতির বিভিন্ন অধিবেশনে শ্রীযুক্ত অবিনাশচন্দ্র দাস এম, এ; বি, এল্; শ্রীযুক্ত নিখিলনাথ রায় বি, এল্; শ্রীযুক্ত চন্দ্রনাথ বসু এম্, এ; বি, এল্, ও শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ সভ্যরূপে গৃহীত হইয়াছিলেন।

দশম মাসিক অধিবেশনে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয়ের কার্য্যনির্ব্বাহক সমিতির গঠন-সম্বন্ধীয় স্থগিত প্রস্তাব অনুমোদিত ও গৃহীত হয়।

বিশেষ অধিবেশন তিনটির মধ্যে প্রথমটিতে শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরের ভাবাতত্ত্ব সম্বন্ধীয় বিশেষ প্রয়োজনীয় "ভাষার ইঙ্গিত" নামক প্রবন্ধ পঠিত হয়। দ্বিতীয় বিশেষ অধিবেশনে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের পরলোক গমনে স্মৃতিসভা আহূত হইয়াছিল। জেনারাল এসেম্ব্লিজ ইনষ্টিটিউসন হলে উক্ত বিশেষ অধিবেশন আহূত হয়। শ্রীযুক্ত মহামহোপাধ্যায় চন্দ্রকান্ত তর্কালঙ্কার সভাপতির আসন গ্রহণ করেন। তৃতীয় বিশেষ অধিবেশনে নিম্নপ্রাথমিক শিক্ষায় পরিবর্ত্তনের প্রস্তাব-জনিত আন্দোলনে পরিষৎ গবর্মেণ্টের নিকট পাঠাইবার জন্য যে আবেদন পত্রের পাণ্ডুলিপি প্রস্তুত করেন, তাহা অনুমোদিত হয়। পরিশিষ্টে ঐ আবেদনপত্র মুদ্রিত হইল।

ঐ অধিবেশন মুখ্যতঃ সহরের ও মফস্বল হইতে আগত পরীক্ষার্থী ছাত্রগণকে অভ্যর্থনায়

জন্য ক্লাসিকথিয়েটার গৃহে ১৭ই চৈত্র তারিখে আহূত হইয়াছিল। সভাস্থলে সহস্রাধিক কলেজের ছাত্র উপস্থিত ছিলেন এবং তদ্ভিন্ন বহুসংখ্যক মান্যগণ্য ব্যক্তি উপস্থিত ছিলেন। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর "ছাত্রদিগের প্রতি সম্ভাষণ" নামক প্রবন্ধ পাঠ করিয়া ছাত্রগণকে সাহিত্য-পরিষদের সম্পর্কে স্বদেশ-সেবার্থ আহ্বান করেন। রবীন্দ্রনাথ বাবুর প্রবন্ধ সভাস্থ সকলে মুগ্ধ হইয়া শ্রবণ করেন। প্রবন্ধ পাঠান্তে শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, শ্রীযুক্ত অমৃতলাল বসু, শ্রীযুক্ত বিপিনচন্দ্র পাল ও সভাপতি শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর ছাত্রদিগকে সম্বোধন করিয়া উদ্দীপনাপূর্ণ ভাষায় এই সম্বন্ধে কিছু কিছু বলিয়াছিলেন। ছাত্রদিগের আনন্দ বর্দ্ধনের জন্য এই অধিবেশনে সঙ্গীতের ব্যবস্থা হইয়াছিল।

**কর্ম্মচারিগণ** :—দশম বার্ষিক অধিবেশনে নিম্নলিখিত ব্যক্তিবর্গ একাদশ বর্ষের কার্য্য-পরিচালনে নিম্নোক্ত পদে নিযুক্ত হইয়াছিলেন :—

| | |
|---|---|
| শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর | সভাপতি |
| মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম, এ, বি, এল্, | সহকারি-সভাপতি |
| শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী, এম্ এ, ডি, এল্, | |
| মহামহোপাধ্যায় শ্রীযুক্ত চন্দ্রকান্ত তর্কালঙ্কার | |
| শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ, | সম্পাদক। |
| „ ব্যোমকেশ মুস্তফী | সহকারি-সম্পাদক। |
| „ মন্মথমোহন বসু, বি, এ, | |
| „ নগেন্দ্রনাথ বসু | পত্রিকা-সম্পাদক। |
| „ রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্, এ, বি, এল্, | ধনরক্ষক। |
| „ অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ | গ্রন্থরক্ষক। |
| „ গৌরীশঙ্কর দে, এম, এ ; বি, এল্, | আয়ব্যয়-পরীক্ষক। |
| „ অবিনাশচন্দ্র বসু এম্ এ, | |

এতদ্ভিন্ন উক্ত বার্ষিক অধিবেশনে আর একজন সহকারি-সম্পাদক নিয়োগের প্রস্তাব হইলে, শ্রীযুক্ত নিত্যগোপাল বসু ঐ পদে নিযুক্ত হন। গত শ্রাবণ মাসে তিনি পদত্যাগ করিলে, ঐ পদে আলোচ্য-বর্ষে আর কেহ নিযুক্ত হন নাই।

আলোচ্য-বর্ষের প্রারম্ভে শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ নন্দীই প্রুফরীডার ও লেখকের কার্য্য করেন। পরে নিত্যগোপাল বসু সহকারি-সম্পাদকের পদ ত্যাগ করিলে, শ্রীযুক্ত বিনোদবিহারী বন্দ্যোপাধ্যায় অস্থায়ি-ভাবে অগ্রহায়ণ মাস পর্য্যন্ত প্রধান কর্ম্মচারীরূপে কার্য্য করেন, তৎপরে শ্রীযুক্ত কিশোরীমোহন সিংহ বর্ষ শেষ পর্য্যন্ত ঐরূপ অস্থায়িভাবে প্রধান কর্ম্মচারিরূপে কার্য্য চালাইয়াছেন। একাদশ বার্ষিক অধিবেশনের দিন তিনি অন্যতম সহকারি-সম্পাদকরূপে স্থায়িভাবে নিযুক্ত হইয়াছেন। দেবেন্দ্র বাবু পীড়িত হওয়ায় গত পৌষমাস হইতে শ্রীযুক্ত ভূপেন্দ্রনাথ নন্দী তাঁহার প্রতিনিধিরূপে কার্য্য করিতেছেন।

# একাদশ সাংবৎসরিক কার্য্য-বিবরণী।

কার্য্য-নির্ব্বাহক সমিতি—আলোচ্য-বর্ষে যাঁহারা কার্য্যনির্ব্বাহক-সমিতিতে নির্ব্বাচিত ও মনোনীত সদস্য ছিলেন, তাঁহাদের নাম,—

(ক) নির্ব্বাচিত সদস্যগণ,—

১। শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এম, এ, বি, এল্।
২। " সুরেশচন্দ্র সমাজপতি।
৩। " নিখিল নাথ রায় বি, এল্।
৪। " সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ।
৫। " শৈলেশচন্দ্র মজুমদার।
৬। " নগেন্দ্রনাথ গুপ্ত।
৭। " রায় বৈকুণ্ঠনাথ বসু বাহাদুর।
৮। " ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ।

(খ) মনোনীত সদস্যগণ,—

১। শ্রীযুক্ত কুমার শরৎকুমার রায়, এম্ এ।
২। " অমৃতকৃষ্ণ মল্লিক, বি, এল্।
৩। " মৃণালকান্তি ঘোষ।
৪। " হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, বি, এ।

এতদ্ব্যতীত আয়-ব্যয়-পরীক্ষকদ্বয় ভিন্ন পরিষদের অন্যান্য কর্ম্মচারী এই সমিতির সদস্য মধ্যে গণ্য ছিলেন।

আলোচ্য বর্ষে এই সমিতির ১২ টি অধিবেশন ও একটি বিশেষ অধিবেশন হইয়াছিল। এই সকল অধিবেশনে পরিষদের নির্দ্দিষ্ট কার্য্য ব্যতীত কয়েকটি বিশেষ বিষয়ের ব্যবস্থা করা হইয়াছিল; তন্মধ্যে কতকগুলি বিশেষ উল্লেখ যোগ্য।

(১) দ্বিতীয় অধিবেশনে শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতিমহাশয় আরবী ও পারসী শব্দগুলিকে বাঙ্গালায় অক্ষরান্তরিত করিবার প্রস্তাব করেন এবং "ডেকান গেজেট" পত্রের সম্পাদক শ্রীযুক্ত সিদ্ধমোহন মিত্র ঐ দুই ভাষায় পণ্ডিত বলিয়া, তাঁহাকে ঐ কার্য্যের ভার দিবারও প্রস্তাব করেন। এই প্রস্তাব গৃহীত হইয়াছে।

(২) পরিষৎ কার্য্যালয়ের ও কর্ম্মচারিগণের ছুটির কোন ব্যবস্থা ছিল না। সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদীমহাশয় প্রধানতঃ ছুটি সম্বন্ধে ও কার্য্যালয়ের কার্য্য-পরিচালনা সম্বন্ধে কতকগুলি নিয়মের পাণ্ডুলিপি চতুর্থ অধিবেশনে উপস্থিত করেন। উহার আলোচনার জন্য উক্ত অধিবেশনে শ্রীযুক্ত রায় বৈকুণ্ঠনাথ বসু বাহাদুর, শ্রীযুক্ত মন্মথমোহন বসু বি, এ, এবং শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্তকে লইয়া একটি শাখা-সমিতি গঠিত হয়। শাখা-সমিতির মন্তব্য-অনুসারে পরিশোধিত নিয়মাবলীর পাণ্ডুলিপি সভায় পুনরালোচিত হইয়া পরিশোধিত পরিবর্ত্তিত ও পরিবর্দ্ধিত আকারে অনুমোদিত ও গৃহীত হইয়াছে।

(৩) ষষ্ঠ অধিবেশনে গ্রন্থ-রক্ষক শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণমহাশয় পুস্তকালয়ের পুষ্টি ও উন্নতি কল্পে কয়েকটি প্রস্তাব উপস্থিত করেন। সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় তদনুসারে নিয়মাদি প্রস্তুত করিবেন স্থির হয়। সপ্তম অধিবেশনে সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদীমহাশয় পুস্তকালয়ের নিয়মাবলীর পাণ্ডুলিপি উপস্থিত করিলে, উহা বিবেচনার্থ রামেন্দ্রবাবু, সুরেশবাবু, নগেন্দ্র বাবু (গুপ্ত) ও অমূল্য বাবুকে লইয়া গঠিত এক শাখা সমিতির হস্তে অর্পিত হইয়াছে।

(৪) ঐ অধিবেশনে সম্পাদক শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদীমহাশয় প্রস্তাব করেন, পরিষদের এ কাল পর্য্যন্ত কৃতকর্ম্মের বিস্তৃত বিবরণ পুস্তিকাকারে ইংরাজী ও বাঙ্গলায় ছাপাইয়া দেশীয় ও বিদেশীয় বিদ্বজ্জনের নিকট ও সভাসমিতিতে পাঠাইয়া দিয়া তাঁহাদের সহানুভূতি, আনুকূল্য ও প্রকাশিত পুস্তক-পত্রিকা প্রার্থনা করা হউক। প্রস্তাব গৃহীত হইয়াছে এবং ইংরাজী বিবরণী যন্ত্রস্থ।

(৫) নবম অধিবেশনে শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এম্ এ, বি এল্ মহাশয় প্রস্তাব করেন, পরিষদের অন্যতম সহকারি-সভাপতি মহামহোপাধ্যায় শ্রীযুক্ত চন্দ্রকান্ত তর্কালঙ্কার মহাশয়কে গবর্মেণ্ট হইতে সাহিত্যিক বৃত্তি দেওয়া হউক, এইরূপ প্রার্থনা করিয়া পরিষৎ আবেদন করুন। প্রস্তাব গৃহীত হইয়াছে। হীরেন্দ্রবাবুকে আবেদন পত্র প্রস্তুত করিবার ভার দেওয়া হইয়াছে।

(৬) ঐ অধিবেশনে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের স্মৃতি-রক্ষার্থ ব্যবস্থা হইয়াছে। পরিষৎ-গৃহে মহর্ষির একখানি তৈলচিত্র রাখা হইবে।

(৭) ৬ চৈত্র তারিখে কার্য্য-নির্ব্বাহক-সমিতির বিশেষ অধিবেশন আহূত হয়। উহাতে শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরমহাশয় উপস্থিত থাকিয়া পরিষদের কর্ম্মক্ষেত্রের পরিধি-বিস্তারের জন্য প্রস্তাব করেন। পরিষৎ এ পর্য্যন্ত মুখ্যতঃ বাঙ্গালাভাষা ও বাঙ্গালা সাহিত্যের বিবিধ তত্ত্ব-আলোচনায় নিযুক্ত ছিলেন; রবীন্দ্র বাবুর অভিপ্রায় যে অতঃপর বাঙ্গালাদেশ ও বাঙ্গালী জাতি সম্বন্ধে যাহা কিছু জ্ঞাতব্য আছে, তাহাই পরিষদের আলোচ্য হউক; যেন পরিষদের কার্য্যালয়ে আসিলে বাঙ্গালা দেশের সম্বন্ধে যে কোন জ্ঞাতব্য বিষয়ের সন্ধান পাওয়া যায়। কিন্তু এই উদ্দেশ্য-সাধনার্থ বৃহৎ আয়োজন আবশ্যক। বাঙ্গালার পল্লীতে পল্লীতে অনুসন্ধান দ্বারা জ্ঞাতব্য বিষয়ের সঙ্কলন করিতে হইবে। পরিষদের তদনুরূপ ধনবল ও লোকবল নাই। আপাততঃ পরিষৎ মফঃস্বল-বাসী ছাত্রগণের সাহায্যে এই অনুসন্ধান ও তথ্য সঙ্কলন কার্য্যে প্রবৃত্ত হইলে, অল্পব্যয়ে অধিক ফলের প্রত্যাশা আছে। রবীন্দ্রবাবুর প্রস্তাব সাদরে গৃহীত হইয়াছিল এবং স্থির হইয়াছিল যে, পরিষদের ছাত্র-সভ্য নামে নূতন শ্রেণীর সভ্য নির্ব্বাচিত করা হউক। তাঁহারা চাঁদা দিবেন না, বাঙ্গালা দেশের বিবরণ সংগ্রহ করিয়া পরিষৎকে সাহায্য করিবেন। তাঁহারা পরিশ্রমের বিনিময়ে সভ্যগণের কতক অধিকার পাইবেন। নূতন ছাত্র-সভ্য-গ্রহণ-সম্বন্ধে নিয়মাদি-নির্দ্ধারণার্থ শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ, শ্রীযুক্ত রামেন্দ্র সুন্দর ত্রিবেদী এম্,এ, শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, এম্, এ, বি, এল, শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত ও শ্রীযুক্ত মন্মথমোহন বসু বি, এ, এই কয় ব্যক্তির উপর ভার অর্পিত হইয়াছিল। আরও স্থির হইয়াছিল যে অস্থায়ি

মফঃস্বল হইতে আগত পরীক্ষার্থী ছাত্রগণকে ও সহরের ছাত্রগণকে এক বিশেষ সভায় নিমন্ত্রণ করিয়া তাঁহাদিগকে পরিষদের সহিত সম্পর্ক স্থাপনার্থ ও পরিষদের উদ্দেশ্য-সিদ্ধির পক্ষে সাহায্য করিবার জন্য উৎসাহিত করা হইবে। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর ঐ সভায় ছাত্রদিগের কর্ত্তব্য নির্দ্দেশ করিয়া একটি প্রবন্ধ পাঠ করিবেন। তদনুসারে ক্লাসিক থিয়েটারে সাহিত্য-পরিষদের এক বিশেষ অধিবেশন আহ্বান করিয়া ছাত্রবর্গকে আমন্ত্রণ করা হইয়াছিল। ঐ অধিবেশনের বিবরণ পূর্ব্বে দেওয়া হইয়াছে। পরে দশম অধিবেশনে ছাত্র-সভার নিয়মাবলীর পাণ্ডুলিপি সংশোধিত হইয়া গৃহীত এবং অনুমোদনের জন্য পরিষদের কোনও মাসিক অধিবেশনে উপস্থাপিত করা হইবে স্থির হইয়াছিল।

(৮) এই বিশেষ অধিবেশনে আরও একটি বিশেষ কার্য্যের অনুষ্ঠান করা হয়। রঙ্গপুর সদ্য পুষ্করিণীর জমিদার শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায়চৌধুরী মহাশয় প্রস্তাব করিয়া পাঠান--"প্রতি জেলায় পরিষদের শাখা-সভা স্থাপিত হউক।"—এ সম্বন্ধে বহু আলোচনার পর স্থির হইয়াছে, আপাততঃ পরীক্ষার জন্য রঙ্গপুরেই একটি শাখা-সভা স্থাপিত হউক। প্রস্তাবক সুরেন্দ্র বাবুকেই এই শাখা-সভার সম্পাদক নিযুক্ত করা হইয়াছিল। এই শাখা-সভা পরিচালনের জন্য নিয়মাদির পাণ্ডুলিপি প্রস্তুত করিবার ভার রামেন্দ্রবাবুর প্রতি অর্পিত হইয়াছে। এইরূপ শাখা-সভা রবীন্দ্র বাবুর প্রস্তাবিত কার্য্যসিদ্ধির সহায় হইবে আশা করা যায়।

(৯) দশম অধিবেশনে কুমিল্লায় মুসলমান শিক্ষা সমিতির অধিবেশন উপলক্ষে তাঁহাদের আহ্বান অনুসারে শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী সহকারি-সম্পাদক মহাশয়কে প্রতিনিধি নির্ব্বাচিত করা হয়।

**সাহিত্য-পরিষৎ-পত্রিকা**—একাদশবর্ষে সাহিত্য-পরিষৎ-পত্রিকা চারি খণ্ড প্রকাশিত হইয়াছে। চতুর্থ সংখ্যার পত্রিকার পরিবর্ত্তে রামায়ণ-তত্ত্বের দ্বিতীয় ভাগ প্রকাশিত হইয়াছে। ১৩০৯ সালে রামায়ণ-তত্ত্ব প্রথম ভাগ নবমবর্ষের পত্রিকার ৩য়-৪র্থ সংখ্যারূপে প্রকাশিত হইয়াছিল। এই দুই ভাগ গ্রন্থ বাঙ্গালা-সাহিত্যের অপূর্ব্ব সামগ্রী এবং সঙ্কলন-কর্ত্তার অদ্ভুত অধ্যবসায়ের পরিচায়ক। দ্বিতীয় সংখ্যা পত্রিকা সমস্ত ছাপা হওয়ার পর দপ্তরীর গৃহদাহে বহিগুলি সমস্ত পুড়িয়া যায়, এইজন্য পুনর্মুদ্রণে ও প্রকাশে বিলম্ব ঘটে। চৈত্রের শেষে দ্বিতীয় ও তৃতীয় সংখ্যা একত্র বাহির করা গিয়াছে।

**প্রাচীন গ্রন্থাবলী**—পরিষদের পুরাতন নিয়মে প্রকাশিত প্রাচীন গ্রন্থাবলীর মধ্যে কৃষ্ণপ্রেমতরঙ্গিনী ৩৩৬ পৃষ্ঠা পর্য্যন্ত এ বৎসর বাহির হইয়াছে। তৎপরে আর এক সংখ্যা দপ্তরীর গৃহ-দাহে নষ্ট হওয়ায় অদ্যাপি প্রকাশ করিতে পারা যায় নাই। আগামী বৎসর এই গ্রন্থ সম্পূর্ণ হইবে। দুর্গামঙ্গল গ্রন্থ যন্ত্রস্থ আছে। উহাও আগামী বৎসরে শেষ হইবে আশা করা যায়। মাণিক গাঙ্গুলীর ধর্ম্মমঙ্গলের ভূমিকা শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন লিখিতেছেন। ঐ ভূমিকা বাহির হইলে ঐ গ্রন্থও শেষ হইবে। এই কয়খানি গ্রন্থ সম্পূর্ণ হইলে, প্রাচীন গ্রন্থাবলীর অন্তর্গত পুস্তকগুলি স্বতন্ত্র পুস্তকাকারে বিক্রয়ার্থ ব্যবস্থা করা যাইবে।

পরিষদের নূতন নিয়মানুসারে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয় কর্ত্তৃক সম্পাদিত কাশী-পরিক্রমা প্রকাশিত হইয়াছে। সম্পাদক মহাশয় বহু পরিশ্রমে ঐ গ্রন্থে বিবিধ তথ্যে পরিপূর্ণ টীকা সন্নিবেশিত করিয়াছেন। নরহরি চক্রবর্ত্তী প্রণীত ব্রজপরিক্রমা যন্ত্রস্থ এবং নবদ্বীপ-পরিক্রমার পাণ্ডুলিপি প্রস্তুত হইয়াছে। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসুমহাশয় এই তিন গ্রন্থ সম্পাদনের জন্য পরিষদের ধন্যবাদের পাত্র।

লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর প্রদত্ত অর্থ-সাহায্যে কাশী-পরিক্রমা প্রকাশিত হইয়াছে। ব্রজ-পরিক্রমাও তাঁহারই সাহায্যে মুদ্রিত হইতেছে।

ঐতরেয় ব্রাহ্মণের অনুবাদের প্রায় পঞ্চাশ ফর্ম্মা মুদ্রিত হইয়াছে, অবশিষ্ট অংশ আরও পঞ্চাশ ফর্ম্মা হইবার সম্ভাবনা।

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্রের সাহায্যে ও শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্তের সম্পাদকতায় প্রকাশ্য বিদ্যাপতির পদাবলীও যন্ত্রস্থ। এই গ্রন্থ প্রকাশিত হইলে বাঙ্গালা সাহিত্যের গৌরব-স্থল হইবে সন্দেহ নাই।

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায়ের ব্যয়ে ও সম্পাদকতায় প্রকাশ্য কাশীদাসী মহাভারতের পাণ্ডুলিপি প্রস্তুত হইতেছে। ৯৮৪ সালের হস্তলিখিত পুঁথি হইতে আদি পর্ব্বের পাণ্ডুলিপি প্রস্তুত হইয়াছে। অন্যান্য পর্ব্বেরও পুঁথি সংগ্রহের চেষ্টা হইতেছে।

কবিকঙ্কণ চণ্ডী গ্রন্থে ব্যবহৃত সমুদয় শব্দের নির্ঘণ্ট রামায়ণ-তত্ত্বের সঙ্কলন-কর্ত্তার অদ্ভুত অধ্যবসায়ের অন্যতর ফলস্বরূপে প্রস্তুত হইয়াছে। শ্রীযুক্ত কুমার শরৎকুমার রায়ের ব্যয়ে ও শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেনের সম্পাদকতায় পরিষৎ হইতে যে কবিকঙ্কণ চণ্ডী প্রকাশিত হইবে, তাহার সহিত ঐ শব্দনির্ঘণ্টও প্রকাশিত হইবে।

**গৃহনির্ম্মাণ সমিতি**—আলোচ্যবর্ষে এই সমিতির একটি অধিবেশন হইয়াছিল। টি, সি, মুখার্জ্জী, এম এম্ পাড়ে ও এস্ এন্ রায় প্রভৃতি কন্ট্রাক্টরগণের দরের তুলনায় বুঝা যায়, মার্টিন কোম্পানীর দরই সর্ব্বাপেক্ষা কম; কিন্তু মার্টিন কোম্পানীর পূর্ব্ব-প্রদত্ত নক্সা অনুসারে গৃহ-নির্ম্মাণোপযোগী অর্থ সংগৃহীত হওয়া দুঃসাধ্য বিবেচনায় আপাততঃ দোতালায় সভাগৃহ নির্ম্মাণ না করিয়া কেবল সম্মুখের দিকে একটা টানা লম্বা ঘর করিয়া বাকিটা একতালা করিবার কথাই স্থির হইয়াছে। তদনুসারে মার্টিন কোম্পানী দ্বিতীয় প্রকার নক্সা প্রস্তুত করিয়া দিয়াছেন। উহার ব্যয়ের পরিমাণ কত হইবে, তাহার এষ্টিমেট প্রস্তুত হইতেছে। তাহা অনুমোদিত হইলে, উক্ত দ্বিতীয় নক্সা মিউনিসিপালিটীতে অনুমোদনার্থ পাঠান হইবে।

গৃহনির্ম্মাণ তহবিলে আলোচ্যবর্ষে কোন টাকা আদায় বা নূতন স্বাক্ষরিত হয় নাই। গৃহনির্ম্মাণ তহবিলের হিসাব (ঘ) পরিশিষ্টে মুদ্রিত হইল। সমিতির পরামর্শে সংগৃহীত অর্থ হইতে ৪৫০০৲ টাকার কোম্পানীর কাগজ খরিদ হইয়া শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্তমহাশয়ের জিম্মায় আছে।

**প্রাচীন গ্রন্থাবলী প্রকাশের জন্য দান**—লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্র

নারায়ণ রায় বাহাদুর গত বর্ষের ন্যায় আলোচ্যবর্ষেও ৩০০৲ টাকা দান করিয়াছেন। এই দানের জন্য পরিষৎ তাঁহার নিকট চির কৃতজ্ঞ রহিলেন।

**বার্ষিক দানের অর্থে প্রাচীন গ্রন্থপ্রকাশ ব্যবস্থা**—গতবর্ষের ন্যায় আলোচ্যবর্ষে লালগোলার রাজা বাহাদুরের দানে "ব্রজ-পরিক্রমা" নামক ঐতিহাসিক, ভৌগোলিক ও তীর্থ-সম্বন্ধীয় তত্ত্বপূর্ণ প্রাচীন কাব্য প্রকাশের ব্যবস্থা করা হইয়াছে। বিশ্বকোষ-সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্র নাথ বসু মহাশয়ই উক্ত গ্রন্থের সম্পাদক নিযুক্ত হইয়াছেন। এই গ্রন্থের মুদ্রণকার্য্য চলিতেছে।

**এককালীন দান**—দিনাজপুর ঠাকুরগাঁ থানার ইন্‌স্পেক্টর সাহিত্যপ্রিয়, "রাধিকা"-কাব্যের প্রণেতা শ্রীযুক্ত ললিতমোহন বন্দ্যোপাধ্যায় মহাশয় মাতৃভাষার উন্নতিকল্পে পরিষদে এক-কালীন ১০০৲ টাকা দান করিয়াছেন। পরিষৎ এই দানের জন্য তাঁহার নিকট বিশেষ কৃতজ্ঞ।

**শাখা সমিতি**—আলোচ্যবর্ষে পরিষদের চারিটি স্থায়ী শাখা সমিতির কোনটিরই অধিবেশন হয় নাই। তবে গ্রন্থপ্রকাশ সমিতির চেষ্টায় রামকৃষ্ণ আদকের ঐতিহাসিক তত্ত্বপূর্ণ অনাদিমঙ্গল কাব্যের উদ্ধার চেষ্টা করা হইয়াছে। তারকেশ্বরের নিকটবর্ত্তী পশ্চিমপাড়া নিবাসী শ্রীযুক্ত মধুসূদন অধিকারী মহাশয় এই গ্রন্থ উদ্ধারের ভার লইয়াছেন। কবির মূলগ্রন্থ তদ্বংশীয় গায়নের নিকট বর্ত্তমান আছে। তাহার কতকাংশ কালবশে জীর্ণ ও গলিত হইয়া গিয়াছে। মধুবাবু মূল পুঁথি ও গায়নের অভ্যস্ত গীত মিলাইয়া পাঠোদ্ধার করিতেছেন। গ্রন্থখানি বৃহৎ, ২৪ কাণ্ডে বিভক্ত, শ্লোক সংখ্যা প্রায় ১০,৫০০ হাজার। প্রতিমাসে দুই কাণ্ড করিয়া ইহার প্রতিলিপি প্রস্তুত হইবে। কাজেই এক বৎসর লাগিবে।

শব্দসমিতির চেষ্টায় শ্রীযুক্ত রাজকুমার মুখোপাধ্যায় ও শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ "গ্রাম্যশব্দকোষ" ও "অপভ্রংশ বাঙ্গালাশব্দ-তালিকা" মিলাইয়া অর্থ ও ব্যুৎপত্তিসহ শব্দকোষ প্রস্তুত করিতেছেন। আলোচ্যবর্ষে রঙ্গপুর সপ্তপুষ্করিণীর জমিদার, পরিষদের অন্যতম সভ্য শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী রঙ্গপুরের শব্দসংগ্রহ করিয়া পরিষদে পাঠাইয়া দিয়াছেন। তিনি এই শব্দসংগ্রহে যেরূপ পরিশ্রম ও যেরূপ গবেষণা প্রকাশ করিয়াছেন, তাহা বিশেষ প্রশংসার যোগ্য। রাজকুমার বাবু পরিষদের মফঃস্বলবাসী কতিপয় সদস্যের নিকট হইতে প্রাদেশিক শব্দসংগ্রহে বিশেষ সাহায্য পাইয়াছেন।

**পরিষৎ-পুস্তকালয়**—এই পুস্তকালয়ে ১৩১০ সালের শেষে ৩০৯০ খানি পুস্তক এবং পুঁথির সংখ্যা ৩৭৬ ছিল। আলোচ্যবর্ষে পুস্তকের সংখ্যা ৩৩২২ ও পুঁথির সংখ্যা ৩৭৬ হইয়াছে। তন্মধ্যে বাঙ্গালা ২৬৪২, ইংরাজী ৪৪৬, সংস্কৃত ১৯১, জর্ম্মাণ ১খানি, ফ্রেঞ্চ ৮ খানি, লাটিন ২ খানি, পার্ব্বতীয় ভাষায় ১ খানি, উর্দ্দু, পারসী, হিন্দী, কানাড়ী ও উড়িয়া ভাষায় পুস্তকের সংখ্যা ৩১ খানি। এই সকল পুস্তকের মধ্যে আলোচ্যবর্ষে কতকগুলি পুরাতন পুস্তক ক্রীত হইয়াছে। ক্রীত পুস্তকের সংখ্যা ৬৭। নূতন পুস্তকের অধিকাংশ উপহারপ্রাপ্ত। উপহারপ্রাপ্ত পুস্তকের সংখ্যা ১২৩। ("ক" পরিশিষ্ট দেখ) এ বৎসর অনেক-গুলি মাসিক-পত্রের খণ্ড সম্পূর্ণ হইয়াছে।

পাঠাগার—পাঠাগারে দিন দিন পাঠকের সংখ্যা বৃদ্ধি পাইতেছে। সন্ধ্যা, নববার্ত্তা, নব-বিকাশ, The Hindu Patriot প্রভৃতি কয়েকখানি পত্রিকা নূতন আসিতেছে।

( "খ" পরিশিষ্ট দেখ )

স্মৃতিচিহ্নাদি—৺রজনীকান্ত গুপ্ত মহাশয়ের তৈলচিত্র শ্রীযুক্ত তপেন্দ্রনাথ চট্টোপাধ্যায় কর্ত্তৃক অঙ্কিত হইয়াছে। পরিষদের অন্যতম প্রতিষ্ঠাতা ৺ক্ষেত্রপাল চক্রবর্ত্তী মহাশয়ের যৌবন-কালের এক তৈলচিত্র তাঁহার তৃতীয় পুত্রের নিকট হইতে উপহার পাওয়া গিয়াছে। এই বালকেরও অল্পবয়সে মৃত্যু হইয়াছে। পরিষৎ সে জন্য দুঃখিত।

নিম্নপ্রাথমিক শিক্ষাপ্রণালীর পরিবর্ত্তনের প্রস্তাব-সম্বন্ধে আন্দোলন—বাঙ্গালা গবর্মেণ্ট ৭ই ফেব্রুয়ারী তারিখে ৬৫৮ নম্বর রেজোলিউশানে বঙ্গদেশের নিম্নশিক্ষাসংক্রান্ত প্রণালীর পরিবর্ত্তনার্থ কতিপয় প্রস্তাব উপস্থিত করিয়াছেন। বঙ্গের কৃষক বালকদিগের শিক্ষার জন্য ইংরাজীভাষায় পুস্তক লিখাইয়া ঐ পুস্তক বিভিন্ন প্রাদেশিক ভাষায় অনুবাদ করাইয়া প্রচলিত করিবার জন্য গবর্মেণ্টের নিযুক্ত কমিটি উপদেশ দিয়াছেন। গবর্মেণ্ট ঐ প্রস্তাবসম্বন্ধে সাধারণের মত জানিবার জন্য ১৫ই মার্চ্চ পর্য্যন্ত সময় দিয়াছিলেন। পরিষৎ কর্ত্তৃক ৭ই ফাল্গুন তারিখের অধিবেশনে গবর্মেণ্টের ঐ প্রস্তাব বিবেচনার্থ যে শাখাসমিতির নির্ব্বাচন হয়, সেই শাখাসমিতির নির্দ্ধারিত আবেদনপত্র পরিষৎ কর্ত্তৃক অনুমোদিত হইয়া গবর্মেণ্টে প্রেরিত হইয়াছে। ১৫ই মার্চ্চের মধ্যে সাধারণের মত প্রেরণ অসম্ভব বুঝিয়া সময় বৃদ্ধির প্রার্থনায় শ্রীযুক্ত ছোটলাট বাহাদুরের নিকট ডেপুটেশন পাঠাইবার প্রস্তাব হয়। তদনুসারে ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশন, বঙ্গীয় সাহিত্যপরিষৎ ও বেঙ্গল ল্যাণ্ডহোল্ডার্স এসোসিয়েশন এই তিন সভা হইতে সম্মিলিত ডেপুটেশন ছোটলাটের নিকট প্রেরিত হয়। ডেপুটেশনে শ্রীযুক্ত রাজা প্যারীমোহন মুখোপাধ্যায়, শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী, শ্রীযুক্ত রায় সীতানাথ রায় বাহাদুর, শ্রীযুক্ত রায় প্রাণশঙ্কর চৌধুরী ও শ্রীযুক্ত আশুতোষ চৌধুরী ( ব্যারিষ্টার ) মহাশয়গণ উক্ত তিন সভার প্রতিনিধিস্বরূপ উপস্থিত ছিলেন। তাঁহাদের প্রার্থনায় ছোটলাট অনুগ্রহ করিয়া সাধারণের মত প্রকাশার্থ আর একমাস অর্থাৎ ১৫ই এপ্রিল পর্য্যন্ত সময় বাড়াইয়া দিয়াছিলেন। ছোটলাট বাহাদুরের এই অনুগ্রহের জন্য সাহিত্য-পরিষৎ কৃতজ্ঞ। বিষয়ের গুরুত্ব বিবেচনায় পরিষদের কতিপয় সভ্যের প্রার্থনা-মত পরিষদের সম্পাদক ২০শে ফাল্গুন তারিখে পরিষদ্-গৃহে কলিকাতার সংবাদ-পত্র সমূহের সম্পাদকগণকে, প্রধান প্রধান সভা-সমিতির প্রতিনিধিদিগকে ও অন্যান্য মান্যগণ্য লোককে সাধারণের কর্ত্তব্য নির্ণয়ার্থ আহ্বান করেন। সেই সভায় অনেক সম্ভ্রান্ত ব্যক্তি উপস্থিত ছিলেন এবং শ্রীযুক্ত সার্ গুরুদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। উক্ত সভার প্রস্তাবানুসারে ২৭শে ফাল্গুন তারিখে জেনারল এসেম্ব্রিজ ইনষ্টিটিউসনে এক সাধারণ সভা আহূত হয়। তাহাতে শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী সভাপতি ছিলেন এবং শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর 'সফলতার সদুপায়' নামক এক প্রবন্ধ পাঠ করেন। উক্ত প্রবন্ধ গত চৈত্র মাসের বঙ্গদর্শনে প্রকাশিত হইয়াছে এবং সংবাদপত্র সকলে

বহুলরূপে আলোচিত হইয়াছে। এতদ্ব্যতীত মফঃস্বলে সর্ব্বসাধারণকর্তৃক গবর্মেণ্টের প্রস্তাবের আলোচনার্থ ব্যবস্থা করা হইয়াছিল। মফঃস্বলের বহুস্থল হইতে গভর্মেণ্টের কমিটির প্রস্তাবের তীব্র প্রতিবাদ হইয়াছিল। এ বৎসরকার ময়মনসিংহে আহূত Bengal Provincial Conference ও এই প্রস্তাবের প্রতিবাদ করিয়াছেন। পাঠ্য-পুস্তকের মধ্যে প্রাদেশিক ভাষার প্রচলন বিবিধ অনর্থের হেতু হইবে, এই বিবেচনায় সাহিত্য-পরিষৎ রাজনীতিচর্চ্চা হইতে সম্পূর্ণ দূরে থাকিয়া যথাসাধ্য প্রতিবাদ করিতে বাধ্য হইয়াছেন। আশা করা যায়, গভর্মেণ্ট সাধারণের এই সম্মিলিত প্রতিবাদে কর্ণপাত করিয়া কমিটির ঐ ভাষাভেদকারী প্রস্তাব প্রত্যাহার করিবেন।

আয়-ব্যয়—আলোচ্য বর্ষে মোট আয় ৪৪৪৮৶১৫ তন্মধ্যে পূর্ব্ব বৎসরের উদ্বৃত্ত ২৪৮৶১৫ ছিল। আলোচ্যবর্ষে মোট ব্যয় ৪১০৭৸৫ বাদে উদ্বৃত্ত ৩৪০।৶১০ আছে। ("ঙ" পরিশিষ্ট দেখ)

১৩১১ সালের আরম্ভে ছাপাখানার ও কাগজের দোকানে এবং অন্যত্র ১৩০৯ ও ১৩১০ সালের খরচের হিসাবে মোটের উপর কিছু দেনা ছিল। এ বৎসর সেই সমস্ত এবং ১৩১১ সালের ফাল্গুন মাস পর্য্যন্ত সমস্ত দেনা শোধ করা হইয়াছে।

গৃহনির্ম্মাণ-তহবিলে এ বৎসর কোন টাকা আদায়ের চেষ্টা করা হয় নাই, বা কোন টাকা ব্যয় হয় নাই। ৪৪৮২৶০ মূল্যে ৩॥০ সুদের ৪৫০০৲ টাকার কোম্পানীর কাগজ খরিদ করা হইয়াছে। উহা পরিষদের সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী ও ধনরক্ষক শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী মহাশয়ের নামে খরিদ হইয়া শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয়ের জিম্মায় আছে।

("ঘ" পরিশিষ্ট দেখ)

গ্রন্থপ্রকাশ তহবিলের আয় ব্যয়—লালগোলার রাজা বাহাদুরের ১৩১১ সালের দান ৩০০৲ টাকা সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়কে ব্রজ-পরিক্রমা প্রকাশের ব্যয়-নির্ব্বাহার্থ দেওয়া হইয়াছে। ১৩১০ সালের দানে কাশী-পরিক্রমা সম্পাদন মুদ্রণে যেরূপ ব্যয় হইয়াছে "গ" পরিশিষ্টে তাহার বিস্তৃত বিবরণ দ্রষ্টব্য।

বান্ধব সম্মিলন—এ বৎসরে পরিষৎ-গৃহে বান্ধব-সম্মিলনের তিনটী অধিবেশন হইয়াছিল। প্রথম দুই অধিবেশনে আবৃত্তি, কথকতা, সঙ্গীতাদি দ্বারা সাহিত্য-সেবীদিগকে আনন্দের অবসর দেওয়া হইয়াছিল। তৃতীয় অধিবেশনে শ্রীযুক্ত নিখিলনাথ রায় 'রাণী দুর্গাবতী' সম্বন্ধে একটি ঐতিহাসিক প্রবন্ধ পাঠ করিয়াছিলেন।

কৃতজ্ঞতা-প্রকাশ—আলোচ্যবৎসরে ভারতী, সাহিত্য ও Hindustan Review প্রভৃতি মাসিক পত্রের সম্পাদকগণ স্বতঃ প্রবৃত্ত হইয়া সাহিত্য-পরিষদের অধিবেশনের কার্য্য-বিবরণ প্রকাশ বা আলোচনা করিয়াছেন। তজ্জন্য তাঁহারা সবিশেষ কৃতজ্ঞতার পাত্র। অন্যান্য মাসিক পত্রে পরিষদে পঠিত প্রবন্ধাদি প্রকাশিত হইয়াছে। এতদ্দ্বারাও সেই সেই পত্রিকার পাঠকেরা পরিষদের কর্ম্মের গৌরব বুঝিতে পারিয়াছেন। বঙ্গবাসী, বসুমতী প্রভৃতি বাঙ্গলা সাপ্তাহিক এবং অমৃতবাজার পত্রিকা, বেঙ্গলী, মিরার ও হিন্দুপেট্রিয়ট প্রভৃতি ইংরাজী দৈনিক পত্র পরিষদের

অধিবেশনের সংবাদ ও সংক্ষিপ্ত-কার্য্য-বিবরণ প্রকাশ করিয়া থাকেন, তজ্জন্য ঐ সকল সংবাদ-পত্রের সম্পাদক পরিষদের নিকট ধন্যবাদের পাত্র।

পরিষদের যে কর্ম্মচারিগণের ও সভ্যগণের সহায়তায় ও পরিশ্রমে এবং পরিষদের যে সকল অনুগ্রাহক বন্ধুগণের কৃপায় পরিষৎ উদ্দেশ্য-সাধনে ও উন্নতি-সোপানে আরোহণে সমর্থ হইতেছেন, কার্য্য-নির্ব্বাহক সমিতি উপসংহারে তাঁহাদের নিকট আন্তরিক কৃতজ্ঞতা জানাইতে-ছেন। আশা করা যায়, পরিষদের কর্ম্মের গৌরব বোধে তাঁহাদের এই কৃপা অক্ষুণ্ণ থাকিবে ও তাঁহাদের অনুকম্পায় পরিষৎ স্বদেশের সেবায় সফলতা লাভ করিবে।

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ
১৭ই বৈশাখ ১৩১২ বঙ্গাব্দ।

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী,
সম্পাদক।

"ক" পরিশিষ্ট।

# উপহৃত পুস্তক ও উপহারদাতৃগণের নাম।

১। শ্রীশৈলেশচন্দ্র মজুমদার—ভারত-উদ্ধার, কণ্ঠমালা, কথা, নারী-নীতি, হিন্দু-ধর্ম্ম-নীতি, শ্রীমন্মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর, শ্রীমন্মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের স্বরচিত জীবন-চরিত, মঞ্জুষা।

২। শ্রীশিবনাথ শাস্ত্রী—রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গ-সমাজ, প্রবন্ধাবলী।

৩। শ্রীমৃণালকান্তি ঘোষ—সুবর্ণবণিক ২য় খণ্ড, শ্রীকৃষ্ণলীলা, নয়নো রূপেয়া।

৪। শ্রীযোগেন্দ্রচন্দ্র বসু—(বঙ্গবাসী)—রামায়ণ (মূল ও অনুবাদ), মহাভারত, (মূল ও অনুবাদ), শ্রীকৃষ্ণ-মঙ্গল, ব্রহ্মবৈবর্ত্তপুরাণ (অনুবাদ), শিবায়ন, মধুসূদন-গ্রন্থাবলী (১ম ভাগ), আলালের ঘরের দুলাল, হরিদাস সাধু বঙ্গবাসী-পত্রিকা, কঙ্কাবতী, Jahangir।

৫। শ্রীজগৎপদ হালদার—সরল নিত্যকর্ম্ম।

৬। শ্রীধর্ম্মানন্দ মহাভারতী—ধর্ম্মানন্দ-গ্রন্থাবলী ২য় খণ্ড, সিদ্ধান্ত-সমুদ্র ৬ষ্ঠ খণ্ড।

৭। শ্রীপাঁচকড়ি দে—মায়াবী, মনোরমা, মায়াবিনী, পরিমল, সতীশোভা, হত্যাকারী কে? জীবন্মৃত-রহস্য, নীলবসনা সুন্দরী।

৮। শ্রীক্ষিতীন্দ্রনাথ ঠাকুর—আর্য্য-রমণীর শিক্ষা ও স্বাধীনতা, রাজা হরিশ্চন্দ্র, অভিব্যক্তিবাদ।

৯। শ্রীদীননাথ গঙ্গোপাধ্যায়—জ্ঞানপ্রভা।

১০। শ্রীনবগোপাল চাকী—মর্ম্মোচ্ছ্বাস।

১১। শ্রীফকিরচাঁদ গোস্বামী—শক্তাস্তরবধ ১ম খণ্ড।

১২। শ্রীরায় রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী বাহাদুর—সারস্বত-সর্ব্বস্ব।

১৩। শ্রীহরিদাস দাস—কিণ্ডার গার্টেন বর্ণপাঠ, A Junior Course.

১৪। শ্রীনগেন্দ্রনাথ বসু—বঙ্গের জাতীয় ইতিহাস, ব্রাহ্মণকাণ্ড (২য় ভাগ)।

১৫। শ্রীরামপ্রাণ গুপ্ত—মোগল-বংশ।

১৬। শ্রীলক্ষ্মীনারায়ণ চক্রবর্ত্তী—নরবলি।

১৭। শ্রীপৃথ্বীশচন্দ্র রায়—"স্বদেশী-সমাজ"—ব্যাধি ও চিকিৎসা।

১৮। শ্রীসত্যচরণ সেনগুপ্ত—বালিকার পত্রশিক্ষা।

১৯। শ্রীযতীন্দ্রনাথ দত্ত—বঙ্গ-সাহিত্যে হেমচন্দ্র।

২০। শ্রীমন্মথমোহন বসু—জীবন-সোপান।

২১। শ্রীঅনুকূলচন্দ্র চট্টোপাধ্যায়—বিবিধ-রচনা।

২২। শ্রীননীলাল বন্দ্যোপাধ্যায়—বসন্তের রাণী।

২৩। শ্রীযোগেশচন্দ্ররায়—Hindu Almanac Reform.

২৪। শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী—বঙ্গীয় মুসলমান, শৈশব-কুসুম, নীতি-প্রবন্ধম্, পৃথ্বীসন্ধান, শিবাজীর-দীক্ষা, মুসলমান বৈষ্ণব কবি ৩য় খণ্ড, নিরুপায়ে চিকিৎসক, সুভাব সঙ্গীত, ধর্ম্মবিজ্ঞানের মূলমন্ত্র, ত্রিবিধ ধর্ম্মাঙ্গ, তাম্বুল বণিক, কমলাকরুণা-বিলাসম্, ভারত-প্রদক্ষিণ, হিন্দুর আশ্রমচতুষ্টয়, শান্তিপুর-রত্ন, রাজর্ষিকুমার, নিগূঢ়-আত্ম-দর্শন। B. A. & B. Sc,—Questions, & Answers in Chemistry, Notes on Sound ও কতকগুলি মাসিক পত্রিকা।

২৫। শ্রীনীলমাধব সেনগুপ্ত—৺মদনমোহন।

২৬। শ্রীশরচ্চন্দ্র চৌধুরী—শিক্ষা-সম্বন্ধে কয়েকটী কথা।

২৭। শ্রীহীরেন্দ্রনাথ দত্ত—যতীন্দ্র-জীবন-চরিতম্, Methods of Penal Administration in the United States, Hon'ble Justice Ranade, Swami Shivgan Acharyya, On the basis of True Reform.

২৮। ইণ্ডিয়া গবর্মেণ্ট—Catalogue—Imperial Library, 2 Vols.

২৯। শ্রীশশিভূষণ চৌধুরী—শ্রীমদ্ভগবদ্গীতা।

৩০। শ্রীললিতমোহন বন্দ্যোপাধ্যায়—রাধিকা ( ২ খানি )।

৩১। শ্রীরায় যতীন্দ্রনাথ চৌধুরী—গীতি-লহরী।

৩২। শ্রীতারাপদ ন্যায়রত্ন—কারকচন্দ্রিকা।

৩৩। বিবেকানন্দ-সমিতি সম্পাদক—স্বামী বিবেকানন্দের পত্রাবলী ১ম ভাগ।

৩৪। শ্রীসিদ্ধেশ্বর মুখোপাধ্যায়—পুরুষ-পরীক্ষা।

৩৫। রাজেশ্বর গুপ্ত—The Rig Veda—A History.

৩৬। শ্রীমুন্সী আসাদ আলী—হজরত মোহাম্মদ, মোসলেম জগতে বিজ্ঞানচর্চ্চা।

৩৭। শ্রীব্যোমকেশ মুস্তফী—হিতোপদেশ, গোলহরমুজ, সমালোচক কাব্য ১ম খণ্ড, লক্ষ্মণ-দিগ্বিজয়, গোবিন্দলীলামৃত, ভূমিপরিমাণ-বিদ্যা, দ্রব্যগুণ-দর্পণ, রামায়ণ ( লঙ্কাকাণ্ড ), কালী-কৈবল্য-দায়িনী।

৩৮। শ্রীললিতমোহন চট্টোপাধ্যায়—শ্মশান।

৩৯। শ্রীযদুনাথ ভট্টাচার্য্য—রাজা সীতারাম রায়।

৪০। শ্রীঅমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ—প্রসাদী, জাল প্রতাপচাঁদ, সাবিত্রীতত্ত্ব, Cowper's Simple Poems; Extracts from the Vicar of Wakefield: The Poetical Works of Robert Burns, vols. I. II. III ; A Manual of Ethics; A Biographical Sketch of Raja Rammohan Ray ; A General Biography of Bengal Celebrities.

৪১। শ্রীসুধাময় প্রামাণিক— কোকিল-দূতম্।

৪২। শ্রীসন্তোষ্যপদ দত্ত—পূর্ব্বাভাষ।

৪৩। শ্রীরামদয়াল দে—চিত্তস্পন্দন।

৪৪। শ্রীরাজকৃষ্ণ দত্ত—বোধিচাণক্যম্।
৪৫। শ্রীক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ—নারায়ণী।
৪৬। শ্রীহরিমোহন বন্দ্যোপাধ্যায়—কৃষি-পরাশর।
৪৭। শ্রীসুরেন্দ্রনাথ গোস্বামী—উন্মাদিনী।
৪৮। শ্রীসত্যেন্দ্রনাথ ঠাকুর—শ্রীমদ্ভগবদ্গীতা।
৪৯। শ্রীনীলকমল বন্দ্যোপাধ্যায়—তস্করক্রমঃ।

এতদ্ভিন্ন "সময়" সম্পাদক শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রনাথ দাস মহাশয় বহুসংখ্যক মাসিকপত্রের কতকগুলি সংখ্যা দান করিয়াছেন।

( গত বৎসরে যে সকল পুস্তক প্রাপ্তি স্বীকার করা হয় নাই, তাহার তালিকা। )

৫০। শ্রীআবদুলকরিম—জাতিতত্ত্ব-বিবেক, ব্রহ্মবিহারী কাব্য, সখা ১ম বর্ষ সম্পূর্ণ, নীলিমা, কর্ণবীর, প্রবোধ-প্রভাকর, ১৮৩৬ সালের পঞ্জিকা, (আলো. সহচরী, সাধারণী, হিতকরী, Hope প্রভৃতি মাসিক ও সাপ্তাহিক পত্রের কয়েক সংখ্যা )

৫১। শ্রীত্রৈলোক্যনাথ রক্ষিত—তমলুক ইতিহাস, তাম্বুলবণিক্।

পুঁথি উপহার।

শ্রীআবদুল করিম—মঙ্গলচণ্ডীর পাচালী, কবিরাজী পাতড়া।

---

"খ" পরিশিষ্ট।

## বিনিময়ে ও উপহারে প্রাপ্ত সাময়িকপত্রের তালিকা।

DAILY—১। Amrita Bazar Patrika. ২। Indian Mirror. ৩। The Eastern Voice. ৪। The Hindu Patriot. ৫। The Telegraph. ৬। সন্ধ্যা।

BI-WEEKLY—৭। Bengalee.

সাপ্তাহিক।—৮। বঙ্গবাসী। ৯। সঞ্জীবনী। ১০। বসুমতী। ১১। হিতবাদী। ১২। সময়। ১৩। আনন্দবাজার-পত্রিকা। ১৪। নবযুগ। ১৫। প্রসূন। ১৬। মিহির ও সুধাকর। ১৭। হিন্দুরঞ্জিকা। ১৮। জ্যোতিঃ। ১৯। বাঁকুড়া-দর্পণ। ২০। বরিশাল-হিতৈষী। ২১। বর্দ্ধমান-সঞ্জীবনী। ২২। মেদিনী-বান্ধব। ২৩। চারুমিহির। ২৪। পরিদর্শক। ২৫। সুলতানা। ২৬। হাওড়া-হিতৈষী। ২৭। ঢাকাপ্রকাশ। ২৮। খুলনাবাসী। ২৯। নববার্ত্তা। ৩০। The Indian Messenger. ৩১। New India. ৩২। Commercial Gazette. ৩৩। The Indian Nation. ৩৪। Reis and Rayyet. ৩৫। Unity and Minister, ৩৬। The Indian Empire.

পাক্ষিক।—৩৭। উদ্বোধন। ৩৮। ধর্ম্মতত্ত্ব।

মাসিক।—৩৯। Calcutta University Magazine. ৪০। Journal of the Mahabodhi Society. ৪১। তত্ত্ববোধিনী-পত্রিকা। ৪২। ভারতী। ৪৩। জন্মভূমি। ৪৪। বঙ্গদর্শন ৪৫। নব্যভারত। ৪৬। সমালোচনী। ৪৭। প্রদীপ। ৪৮। আলোচনা। ৪৯। বার্ত্তা। ৫০। অন্তঃপুর। ৫১। ভিষক্‌দর্পণ। ৫২। বামাবোধিনী-পত্রিকা। ৫৩। নববিকাশ। ৫৪। সাহিত্য-সংহিতা। ৫৫। সাহিত্য। ৫৬। কৃষক। ৫৭। শ্রীগৌরবিষ্ণুপ্রিয়া-পত্রিকা। ৫৮। মহাজন-বন্ধু। ৫৯। দারোগার দপ্তর। ৬০। সঙ্গীত-প্রকাশিকা। ৬১। হিন্দু পত্রিকা। ৬২। উৎকল-সাহিত্য। ৬৩। পূর্ণিমা। ৬৪। আরতি। ৬৫। শিল্প ও সাহিত্য। ৬৬। ইসলাম্‌-প্রচারক। ৬৭। বান্ধব। ৬৮। পরিচারিকা। ৬৯। কল্যাণী। ৭০। বীরভূমি। ৭১। নবনূর। ৭২। বঙ্গভাষা। ৭৩। পন্থা। ৭৪। ধূমকেতু। ৭৫। অর্চ্চনা ৭৬। প্রবাসী। ৭৭। মহিলা। ৭৮। কমলা। ৭৯। উপাসনা। ৮০। ঐতিহাসিক-চিত্র। ৮১। প্রবাহ। ৮২। মিত্রগোষ্ঠী-পত্রিকা। ৮৩। সেবিকা।

---

"গ" পরিশিষ্ট

## গ্রন্থপ্রকাশ-তহবিলের আয়-ব্যয়-বিবরণ

| আয় | | ব্যয় | |
|---|---|---|---|
| লালগোলার রাজা শ্রীযুক্ত যোগীন্দ্রনারায়ণ রায় বাহাদুরের নিকট হইতে প্রাপ্ত সাহায্য। ১৩১১ ২২এ আশ্বিন ··· | ৩০০৲ | কাশীপরিক্রমা প্রকাশের খরচ— | |
| ১৩১১। ২২এ ফাল্গুন ··· ··· | ৩০০৲ | পুস্তক ছাপাই খরচ ··· ··· | ১৩৬৲ |
| | ৬০০৲ | মলাট ছাপাই খরচ ··· ··· | ২।০ |
| কৈঃ | | কাগজ খরিদ ··· ··· | ১০৫৸০ |
| আয় ··· ··· | ৬০০৲ | কাগজ আনার গো-গাড়ী ও কুলীর মজুরী ··· ··· ··· | ১।০ |
| ব্যয় ··· ··· | ৩৫৯।৶০ | পুঁথি নকল করার পারিশ্রমিক ··· | ২৲ |
| উদ্বৃত্ত ··· ··· | ২৪০।৵০ | সম্পাদক ২৮ ফর্ম্মা ৪৲ হিসাবে ··· | ১১২৲ |
| | | | ৩৫৯।৶০ |

মোট দুইশত চল্লিশ টাকা নয় আনা গ্রন্থপ্রকাশ-সমিতির সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়ের নিকট মৌজুত আছে।

শ্রীকিশোরীমোহন সিংহ,
হিসাব-রক্ষক।

"ঘ" পরিশিষ্ট।

# গৃহ নির্ম্মাণ তহবিলের আয়-ব্যয়-বিবরণ।

## আয়

১৯০১।১৭ আগষ্ট, পরিষদের সাধারণ তহবিল হইতে হাওলাত……………৬০৲

১৯০২।২৭ জানুয়ারী, শ্রীযুক্ত মহেন্দ্রকুমার সাহা চৌধুরী, (মালঞ্চী রাজসাহী) …… ১০৲

শ্রীযুক্ত যোগেশচন্দ্র অধিকারী, ( গোপালনগর, পাবনা )……………… ১৲

শ্রীযুক্ত ত্রৈলোক্যনাথ গোস্বামী ( বাজুরভাগ, রাজসাহী )……… …… ২৲

১৯০২।১৭ মার্চ্চ শ্রীযুক্ত তারকেশ্বর ভট্টাচার্য্য ( মালদহ )………………… ২॥০

১৯০২।১৯ মে, শ্রীযুক্ত কুঞ্জমোহন মৈত্র ( রাজশাহী )………………… ১৫০৲

১৯০২।৫ জুলাই, শ্রীযুক্ত শ্রীনাথ সেন, ডেপুটীম্যাজিষ্ট্রেট ( হুগলী )…… ৭৲

শ্রীযুক্ত চন্দ্রভূষণ চক্রবর্ত্তী, ডেপুটী ম্যাজিষ্ট্রেট ( হুগলী )……………………২৲

শ্রীযুক্ত রজনীকান্ত চট্টোপাধ্যায়, মুন্সেফ ১৲

১৯০২।২ নভেম্বর শ্রীযুক্ত কেদারনাথ মানী, (লালোর পোঃ গোবিন্দপুর)………… ৫৲

১৯০২।২৬ নভেম্বর রাজা শ্রীযুক্ত আশুতোষনাথ রায় (কাশিমবাজার)…১০০৲

১৯০৩।৩০ এপ্রেল, রাজা শ্রীযুক্ত প্রভাতচন্দ্র বড়ুয়া ( গৌরীপুর )…… ২০০৲

১৯০৩।৪ মে, মহারাজ শ্রীযুক্ত রামচন্দ্র ভঞ্জ দেও বাহাদুর ( ময়ূরভঞ্জ )… .. ৫০০৲

১৯০৩।১৪ মে, শ্রীযুক্ত ললিতমোহন মৈত্র ( রাজশাহী ) ……………… ৩০০৲

১৯০৩।২৩ জুন, মহারাজাধিরাজ শ্রীযুক্ত বিজয়চাঁদ মহাতাপ বাহাদুর · ১০০৲

১৯০৩।২৯ জুলাই, শ্রীযুক্ত প্রমথনাথ মল্লিক, (পাথুরিয়াঘাটা কলিকাতা) .. ১০০৲

১৯০৩।৫ অক্টোবর শ্রীযুক্ত ব্রজমাধব সাহা ( পাঁচপুর, রাজসাহী )…………………… ৫৲

১৪৪৫॥০

## ব্যয়

১৯০১।১৭ আগষ্ট
ভূমিদান পত্র দলিলের ষ্ট্যাম্প ক্রয়…… ৫০৲

১৯০১।৯ সেপ্টেম্বর
ভূমিদান পত্র রেজিষ্টারী করিবার ব্যয়… ৯৲

১৯০২।২০ জুলাই
শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ ঘোষ ম্যানেজার, (কাশিমবাজার, রাজ-এষ্টেট কলিকাতা) প্রাপ্ত ভূমি হইতে প্রজা উঠাইবার ক্ষতি-পূরণার্থ দান· …………………… ৩০০৲

১৯০৪।১৯ ডিসেম্বর
শ্রীযুক্ত প্রসাদ দাস বড়াল
কোম্পানীর কাগজ নং ০৪২৭৬২
( ১৯০০-১ সাল )
৩০০০৲ টাকার এক কেতা
নং ০৩৯০৩৬ ( ১৯০০-১ সাল )
১০০০৲ টাকার এক কেতা
নং ০৩৬১২৭ ( ১৯০০-১ )
৫০০৲ টাকার এক কেতা
মোট ৪৫০০৲ টাকার ৩ কেতা
ক্রয় করিবার জন্য কাগজের
মূল্য মধ্যে ডিস্কাউণ্ট বাদে
নগদ দেওয়া হয়……………………৪৪৮২৶০

৪৮৪১৶০

| আয় | | ব্যয় | |
|---|---|---|---|
| জের | ১৫৪৫॥০ | জের | ৪৮৪১৶০ |
| শ্রীযুক্ত কেদারেশ্বর আচার্য্য, (বোয়ালিয়া) | ৫৲ | | |
| শ্রীযুক্ত নগেন্দ্রনাথ ভট্টাচার্য্য (ঐ) | ১৲ | | |
| শ্রীযুক্ত রাখালচরণ মণ্ডল, (ঐ) | ১৫৲ | | |
| „ চন্দ্রনাথ দত্ত, (ঐ) | ১৲ | | |
| „ উমেশচন্দ্র মৈত্র, (ঐ) | ২৲ | | |
| „ মনোমোহন মজুমদার, (গোবিন্দপুর, রাজশাহী) | ২৲ | | |
| শ্রীযুক্ত রাজেশ্বর মজুমদার (ঐ) | ২৲ | | |
| „ হরিপ্রসাদ মানী, (ঐ) | ১৲ | | |
| „ সৌরেন্দ্রমোহন মজুমদার, ঐ | ২৲ | | |
| „ নগেন্দ্রনাথ মজুমদার (ঐ) | ২৲ | | |
| „ মহেশচন্দ্র মানী, (ঐ) | ৫৲ | | |
| ১৯০৪।৪ঠা ফেব্রুয়ারী, মহারাজ সার্ শ্রীযুক্ত যতীন্দ্রমোহন ঠাকুর কে, সি, এস্, আই, বাহাদুর, (পাথুরেঘাটা, কলিকাতা) | ১০০০৲ | | |
| ১৯০৪।১০ ফেব্রুয়ারী রাজা শ্রীযুক্ত রণজিৎ সিংহ বাহাদুর নশীপুর, (মুরশিদাবাদ) | ৩০০৲ | | |
| ১৯০৪।২০ ফেব্রুয়ারী শ্রীযুক্ত কালীকৃষ্ণ ঠাকুর (পাথুরেঘাটা, কলিকাতা) | ২০০০৲ | | |
| ১৯০৪।২ মে শ্রীযুক্ত লক্ষ্মীনারায়ণ দত্ত (বাগবাজার কলিকাতা) | ১০০৲ | | |
| ১৯০৪।২৭ মে, শ্রীযুক্ত মোহিনীমোহন চৌধুরী (কলিকাপুর, রাজসাহী) | ১৲ | | |
| শ্রীযুক্ত ঠাকুরদাস সাহা, (দীঘাপতিয়া) | ১৲ | | |
| ১৯০৪।৩০ জুন, ঋতুরাম সাহা, (গোবিন্দপুর, রাজশাহী) | ১৲ | | |
| ১৯০৪।৯ সেপ্টেম্বর শ্রীযুক্ত বিজয়চন্দ্র দত্ত, | ১৲ | | |
| শ্রীযুক্ত হরিচরণ দত্ত, (নিবাস দত্তপুকুর | ১৲ | | |
| ১৯০৪।১৫ সেপ্টেম্বর শ্রীযুক্ত রোহিণীমোহন মজুমদার, (ডাকমণ্ডপ, রাজসাহী) | ১৲ | কৈঃ — | |
| শ্রীযুক্ত ব্রজনাথ সাহা, (জামনগর, রাজসাহী) | ১৲ | আয়… … | ৪৯৯২॥০ |
| শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ সাহা চৌধুরী, (মালঞ্চী রাজশাহী) | ১৲ | ব্যয়… … | ৪৮৪১৶০ |
| ১৯০৪।৯ অক্টোবর, শ্রীযুক্ত অমরেন্দ্র পাল চৌধুরী (বাঁকুড়া) | ১৲ | উদ্বৃত্ত…… | ১৫১।৴০ |
| | ৪৯৯২॥০ | | |

শ্রীহীরেন্দ্রনাথ দত্ত
ধনরক্ষক।

"ঙ" পরিশিষ্ট

বঙ্গীয়-সাহিত্য-পরিষদের

## ১৩১১ সালের আয়-ব্যয়-বিবরণ

### আয়

| | |
|---|---|
| চাঁদা ... ... | ৩৫৮৪৲ |
| প্রবেশিকা ... ... | ৭১৲ |
| পুস্তক-পত্রিকা-বিক্রয় ... | ৫০/০ |
| এককালীন দান ... ... | ১৬০৲ |
| গ্রন্থ-প্রকাশার্থ-এককালীন দান | ৩০০৲ |
| বিবিধ আয় ... ... | ৪॥৶০ |
| হাওলাত গ্রহণ ... ... | ৩০৶০ |
| | ৪১৯৯৸৶০ |

কৈঃ

| | |
|---|---|
| গত বর্ষের উদ্বৃত্ত ... ... | ২৪৮৶১৫ |
| বর্ত্তমান বর্ষের আয় ... ... | ৪১৯৯৸৶০ |
| | ৪৪৪৮৵১৫ |
| বর্ত্তমান বর্ষের ব্যয় ... ... | ৪১০৭৸৫ |
| উদ্বৃত্ত | ৩৪০।৵১০ |

### ব্যয়

| | |
|---|---|
| বিবিধ ব্যয় ... ... | ১৮৩।১০ |
| ডাকমাশুল ... ... | ৩০৭।/৫ |
| বেতন ... ... | ৯৭০৸১৫ |
| এলাউন্স ... ... | ২৫৩৲ |
| বাটীভাড়া ... ... | ৩২৬।/০ |
| পত্রিকা-মুদ্রণ ... ... | ৫৭১।০ |
| গ্রন্থাবলী-মুদ্রণ ... ... | ৩৩০৲ |
| বিবিধ-মুদ্রণ ... ... | ২৭৩॥০ |
| কাগজ ক্রয় ... ... | ৫৪৫৸৵১০ |
| পুস্তকপত্রিকা ক্রয় ... ... | ৬৫৸/১০ |
| দপ্তর সরঞ্জামী ক্রয় ... ... | ৪৩॥০ |
| আসবাব ক্রয় ... ... | ২৩॥৵১৫ |
| দপ্তরী ... ... | ১২৩৶০ |
| হাওলাত শোধ ... ... | ৮০৶০ |
| হাওলাত দাদন ... ... | ১০৲ |
| | ৪১০৭৸৫ |

পরীক্ষায় দেখা গেল হিসাব পরিশুদ্ধ।

শ্রীগৌরীশঙ্কর দে, আয়-ব্যয় পরীক্ষক।
১৬।৪।০৫

শ্রীকিশোরীমোহন সিংহ—হিসাব-রক্ষক।

শ্রীরায় যতীন্দ্রনাথ চৌধুরী—ধনরক্ষক।

"চ" পরিশিষ্ট।

# ৺রজনীকান্ত গুপ্ত স্মৃতিরক্ষণতহবিলের আয়ব্যয়বিবরণ

**আয়**

১৩১০।৩০ কার্ত্তিক

শ্রীবরদাকান্ত ঘোষ, ( কলিকাতা )·········১৲
শ্রীসুরেন্দ্রনাথ অধিকারী, (ঐ) ·········১৲
শ্রীশিবাপ্রসন্ন ভট্টাচার্য্য, (ঐ) ·········২৲
শ্রীপূর্ণেন্দুনারায়ণ সিংহ (বাঁকীপুর) ·········১০৲
শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী ······৫৲

১৯৲

**ব্যয়**

১৩১০।১৬ বৈশাখ

শ্রীযুক্ত তপেন্দ্রনাথ চট্টোপাধ্যায়কে ছবির ক্যানভাস ক্রয় করিবার জন্য অগ্রিম দেওয়া যায়·········৩৲

৩৲

কৈঃ —
আয়———১৯৲
ব্যয় ———৩৲
উদ্বৃত্ত— ১৬৲

শ্রীব্যোমকেশ মুস্তফী
সহকারী সম্পাদক।

# APPENDIX [A.]

FROM

SATYENDRA NATH TAGORE, Esq.

*President, Bangiya Sahitya Parishad.*

To

THE HON'BLE MR. H. W. C. CARNDUFF, C. I. E.,

*Offg. Secretary to the Government of Bengal,*

*General Department.*

SIR,

In view of paragraph 22 of Resolution No. 658 of the Government of Bengal, General Department, Education, dated the 7th February 1905, I, on behalf of the Bangiya Sáhitya Parishad, beg leave to submit the following representation for the consideration of His Honour the Lieutenant Governor of Bengal.

2. The Bangiya Sáhitya Parishad is a literary association established in 1893 chiefly for the improvement of the Bengali language and literature, and it has on its rolls about 700 members including many of the best writers in Bengali and other leading members of the Indian community of Bengal.

3. At a meeting of the Parishad held on the 10th February 1905, a committee was appointed to consider the scheme embodied in the above mentioned resolution. The committee held several meetings and drew up a memorial, which was adopted by the Parishad at a special meeting held on the 30th March 1905 and is now submitted to you.

4. The Parishad fully endorses the observations quoted in the 5th paragraph of the said resolution, namely, "The aim of rural schools should be, not to impart definite agricultural teaching, but to give to the children a preliminary training which will make them intelligent cultivators, will train them to be observers, thinkers and experimenters in however humble a manner, and will protect them in their business transactions with the landlords to whom they pay rent and the grain-dealers to whom they dispose of their crops," and, the Parishad

may add, the money-lenders with whom they have pecuniary transactions, and it agrees with the committee appointed by Government, whose report is embodied in the said resolution and which is hereinafter referred to for the sake of brevity as the "Government Committee," in thinking that the courses of instruction in the village schools are at present too long, too advanced and too diversified ; and it is a matter of great congratulation to the Parishad that the view just quoted is in full accord with what was submitted by the Parishad itself in its memorial to the Director of Public Instruction dated the 16th December 1896. At the same time the Parishad feels bound to point out that the scheme formulated by the Government Committee is open to serious objections so far as the following recommendations are concerned, namely :

(*a*) The recommendation contained in the 7th paragraph of the said resolution to convert the existing Lower Primary Schools in what are called purely agricultural tracts into schools primarily for the sons of agriculturists, with short courses of instruction especially suited to the needs of that class.

(*b*) The recommendation contained in the 10th paragraph of the said resolution to prepare model text-books for the proposed schools for the sons of agriculturists by a special committee of expert officers, to be in the first place prepared in English and afterwards translated into the local vernaculars.

(*c*) The recommendation contained in the 11th paragraph of the said resolution that the translations from the model English text books should be prepared in a sufficient number of local Vernaculars, for instance in Bengal, in Northern, Eastern, Central and Western Bengali at least.

5. The Parishad has carefully considered the above recommendations and beg to submit the following observations in reference thereto respectively.

6. The Parishad is aware that the majority of the pupils attending the Lower Primary Schools in purely agricultural tracts, the number of which however is inconsiderable, are the sons of agriculturists. But it is satisfied that there is probably not one school even in such tracts where

a fair proportion of the pupils are not recruited from the *Bhadra-loke* class, who pass from thence in due course to the upper Primary and Middle English Schools. As the Government Committee insist on a uniform scheme of schools in rural tracts and recommend the conversion of the existing Lower Primary Schools into schools primarily for the sons of agriculturists, it becomes necessary to enquire what provision the Government proposes to make for the primary education of the sons of non-agriculturists in the rural tracts, the existing schools being abolished. The Parishad begs to submit that for the benefit of the latter it is essential that some schools conducted on the present system should be maintained even in rural tracts, as otherwise the pupils brought up in the proposed new system of text-books, which will be written in provincial dialects, will be unable to accommodate themselves to the Upper Primary or Middle English Schools, when they will pass on to them, as the text-books in those schools will continue to be written in literary Bengali as at present. But the adoption of this dual system in rural tracts, which seems indispensible in the view set forth above, will be open to the objections pointed out in the 6th paragraph of the said resolution and cannot fail to render the proposed schools for agriculturists unpopular and unattractive.

7. The Parishad is aware that in the scheme formulated by the Government Committee it is proposed to provide further facilities for more advanced learning for the classes who wish that their sons should proceed beyond the Lower Primary stage, and it has noted with pleasure the recommendations contained in the 12th paragraph of the said resolution. At the same time the Parishad feels bound to observe that the proposed facilities, even if otherwise sufficient, are not intended to, and will not in fact, meet the objections set forth in the next foregoing paragraph. The Parishad is therefore opposed to the conversion of the existing Lower Primary Schools as recommended above by the Government Committee.

8. While fully recognising the necessity of adapting schools to the requirements and circumstances of those for whom they are primarily established, the Parishad ventures to think that such adaptation

may, in the case of primary education, be conveniently secured by simplifying and shortening the courses of instruction in the lower classes of the existing Lower Primary Schools, instead of converting those schools into schools of a different sort as recommended by the Government Committee. In the first place, primary education need not and should not be different in the case of agriculturists from that in the case of non-agriculturists ; secondly, the proposed scheme, while effecting only a slight saving of time and labour to agriculturist boys attending school, is likely to retard the future progress of the agriculturists as a class by making the little education that they will receive unduly narrow and restricted.

9. With regard to recommendation (b), the Parishad ventures to think that any translation of a model text book written in English into Bengali dialects is bound to be an indifferent book ; especially should the resources of the translator, as recommended by the Government Committee, be limited to local dialects unaided by the Sanskrit vocabulary. The Parishad is unable to discover any valid reason why an Indian boy should be made to learn to read his own vernacular with the help of a translation of a model book written in English, especially when such translation is bound to be, under any circumstances, an indifferent performance.

10. With regard to recommendation (c), the Parishad has no hesitation in saying that the same is based on an assumption which is not well founded, namely, that the agriculturists in the rural tracts are unable to understand literary Bengali, that is, the language in which the text-books now used in the Lower Primary Schools are written. In fact, the Government Committee, as appears from paragraph 10 of the said resolution, start with the proposition that the prescribed text-books at present in use in Lower Primary Schools in this province are not written in simple language commonly used by the people and that they are for the most part, written in more or less Sanskritised language with not a few scientific terms which are not understood by the villagers. This may be true to a certain extent, and of certain text-books only ; but a little enquiry will shew that this

class of people absorb the major portion of the *Râmâyana* of Krittibâs and the *Mahâbhârata* of Kâsidâs, issued in very large numbers from the printing presses of Burtollah in Calcutta, which poems they are able to read and appreciate ; and that they follow without difficulty and enjoy the *jâtrâs*, *kirtans* and *kathakatas* all of them composed in Sanskritised Bengali, much more difficult than the language of the text-books in question. Moreover, in almost every village, the *Bhadra-loke* and the *Châsâ-loke* (agriculturists) live close to each other, and have frequent intercourse with each other, in connection with business matters and on social and religious occasions, and the result of such intercourse is that the spoken language of the *Bhadra-loke* class, which closely approaches literary Bengali, is not unintelligible to the agriculturist population. If this be so, and the Parishad is persuaded that it is so, the recommendation of the Government, referred to above, seems uncalled for and the supposed reason for the proposed alteration in the system now in vogue becomes illusory. In saying this the Parishad does not by any means approve of elementary text-books being written in Sanskritised Bengali, but it thinks that the object which the Government Committee have in view of facilitating reading by the sons of agriculturists will be fully secured by insisting upon elementary text-books being written in simple but literary Bengali.

11. Moreover, in the opinion of the Parishad, the raising of the different provincial dialects of Bengal to the dignity of written languages, to be taught in the proposed new schools, divorced from the great stream of literary Bengali, can not fail to produce sterility and retard the healthy growth of the Bengali language. The Parishad begs leave to point out in this connection that the natural course of linguistic development in Bengal under the fostering influence of the English system of education has been in the direction of the elimination of dialectic differences, even in the spoken language of the people, and the formation of one written language for the entire province ; and the proposal in question, if given effect to, will act as an artificial check to such development and will eventually retard the progress of those for whose benefit it is intended by cutting them off from all participation in a common language

and literature with the rest of the community. It has been well said, 'that school education is one of the means by which language becomes standardised. The use of dialect text-books tends the other way to make the confusion of Babel worse confounded and has the further disadvantage of restricting the learner to an exceedingly limited range of literature.'

12. The Parishad begs leave further to observe that children are sent to school not to learn the local dialects with which they are already familiar but to acquire a knowledge of the language of education and literature. In saying this the Parishad does not lose sight of the point of view of the Government Committee, which, the Parishad takes it, is that the object of the new schools would be, not to teach the dialects, but to teach the subjects of the text-books through the dialects, in order that they be made more useful and intelligible. This end, however, the Parishad ventures to think, might be equally well gained by making sure that the teachers in the schools explain the lessons in the local dialect and also that they are known to and used by the examiners and inspectors. What in the opinion of the Parishad is really wanted is the provision of a class of better paid teachers for the primary schools —'men inspired with a love of their work for the work's sake and who bring to it not only zeal and enterprise but also some knowledge of the science and art of education', and the Parishad heartily approves of the recommendations in that direction, contained in the said resolution.

13. The Parishad will now point out some of the practical difficulties which the adoption of dialects as the language of the proposed text-books will involve. In the first place, as pointed out by Dr Grierson in the Introduction to his linguistic survey, "A well known saying in Bengal is that the language changes every twenty miles and such indeed is the fact. Every few miles some new word for a common implement or some new form of grammatical expression may be detected by an acute ear." If so, what particular dialect is to be adopted in the proposed text-books to the exclusion of others, when each district has dialectic peculiarities, all its own, and when the entire body of agriculturists do not use the same dialect and when in some districts in addition

to the provincial dialect of the district there are class dialects, *e.g.* among the *Sánkárts* and *Tántis* of Dacca, whose patois is unintelligible to other classes of the population. In addition to these the Mahomedan population has a provincial dialect of its own which again is different in different parts of the district. It, therefore, seems to the Parishad that the recommendation of the Government Committee, if sound, does not go far enough. In fact the Committee seem to be aware of this, so they recommend that at least four dialects of the Bengali language should be made use of in translating the proposed model text-books. The Parishad ventures to think that simple literary Bengali is more intelligible to the son of an agriculturist, for instance in the Eastern districts of East Bengal than the dialect in use in the Western districts of East Bengal. So that the recommendation of the Government Committee, if given effect to, will increase and not diminish the difficulty of the agriculturist pupils in the Primary schools. Moreover, in order that the proposed text-books may approach the peculiarities of dialect in which they are to be written, a new system of phonetic spelling will have to be introduced, which will greatly add to the difficulties of the pupils.

14. The Parishad also begs to point out that the proposed scheme, which is among other things designed to protect the children of agriculturists in rural tracts in their business transactions with the landlords to whom they pay rent and the grain-dealers to whom they dispose of their crops, will not secure the end in view, because as a matter of fact the rent *dakhilas* of landlords and the *kabuliats*, *pattas* and loan-bonds &c. are all written in literary Bengali and not in the dialect of the district or the sub-division. Similarly, plaints, petitions and written statements, in rent and other suits relating to land in which the agriculturists are likely to be involved, are likewise written in literary Bengali, and if the sons of the agriculturists are only taught to read the local dialect, they will later in life meet with great difficulties in transacting business at the head quarters of their respective districts and in the *kutcherries* of their landlords where ordinary Bengali is the language commonly used, as it will be beyond their power to read and understand or even intelli-

gently follow the transactions and matters referred to above, and thus the helplessness of illiteracy will be perpetuated. This is a serious matter and requires grave consideration at the hands of the Government.

15. The proposed system of writing text-books in dialects will inevitably lead to the use of the provincial slang terms which do not find a place in the lexicons hitherto compiled. How are the *Gurus* in the Lower Primary Schools to explain these words and phrases in the absence of a dictionary, seeing that each portion of a district enjoys many special words as its peculiar property?

16. Moreover, the conditions of service and occupation of many of of the residents of the villages, even in rural tracts, make them liable to constant shifting from one district to another. In their case great difficulty will be experienced by their children having to read books in one dialect written in one district and then having to get up the vernacular in an unfamiliar shape in another district to which their parents may have occasion to remove themselves.

The Parishad, therefore, prays that the Government will be pleased to take the above observations into its favourable consideration before taking action upon the proposals and recommendations of the Government Committee.

I have the honour to be,

SIR,

Your most obedient servant

THE B. S. PARISHAD OFFICE,
137-1 CORNWALLIS STREET, CALCUTTA.
*The 10th April, 1905.*

(Sd.) SATYENDRA NATH TAGORE,
*President, Bangiya Sáhitya Parishad.*

# সাহিত্য-পরিষৎ-পঞ্জিকা

ও

বঙ্গীয়-সাহিত্য পরিষদের

## দ্বাদশ সাংবৎসরিক কার্য্য-বিবরণী

১৩৭।১ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট,

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কার্য্যালয় হইতে

সম্পাদক কর্ত্তৃক প্রকাশিত

কলিকাতা,

৯ রামধন মিত্রের লেন, শ্যামপুকুর,

“বিশ্বকোষ-প্রেসে”

শ্রীপূর্ণচন্দ্র দাস কর্ত্তৃক মুদ্রিত

১৩১৩

# সাহিত্য-পরিষৎ-পঞ্জিকা

ও

বঙ্গীয়-সাহিত্য-পরিষদের

## দ্বাদশ সাংবৎসরিক কার্য্য-বিবরণী

১৩৭।১ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট,

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কার্য্যালয় হইতে

সম্পাদক কর্তৃক প্রকাশিত

কলিকাতা,

২০ নং রামধন মিত্রের লেন, শ্যামপুকুর,

"বিশ্বকোষ-প্রেসে"

শ্রীপূর্ণচন্দ্র দাস কর্তৃক মুদ্রিত

১৩১৩

## ॥ বন্দে মাতরম্ ॥

"তুমি বিদ্যা তুমি ধর্ম্ম
তুমি হৃদি তুমি মর্ম্ম
ত্বং হি প্রাণাঃ শরীরে।

বাহুতে তুমি মা শক্তি
হৃদয়ে তুমি মা ভক্তি
তোমারই প্রতিমা গড়ি
মন্দিরে মন্দিরে ॥"

# সাহিত্য-পরিষৎ-পঞ্জিকা

## ত্রয়োদশ বর্ষ

১৩১৩ বঙ্গাব্দ, ১৮২৮ শকাব্দ, ১৯০৬-৭ খৃষ্টাব্দ

## দিন-পঞ্জিকা

### পর্ব্বদিন

প্রতি সপ্তাহে বৃহস্পতিবার এবং নিম্নোক্ত পর্ব্বদিন ব্যতীত প্রত্যহ সম্পাদক-কর্তৃক নির্দ্ধারিত সময়ে ( বেলা ১টা হইতে রাত্রি ৮টা পর্য্যন্ত ) সাহিত্য-পরিষদের কার্য্যালয় খোলা থাকে।

| | | | |
|---|---|---|---|
| নববর্ষ | ১ বৈশাখ | ইদলফিৎর | ২ অগ্রহায়ণ |
| রথযাত্রা | ১০ আষাঢ় | মহরম | ১২ ফাল্গুন |
| জন্মাষ্টমী | ২৬ শ্রাবণ | বড়দিন | ১০ পৌষ |
| দুর্গোৎসব | ৬ আশ্বিন-২০ আশ্বিন। | গুড্‌ফ্রাইডে | ১৫ চৈত্র |
| রাখীসংক্রান্তি | ৩০ আশ্বিন | | |
| শ্যামাপূজা | ৩১ আশ্বিন | রাজ-জন্মোৎসব | ১২ আষাঢ় |
| ভ্রাতৃদ্বিতীয়া | ২ কার্ত্তিক | | |
| জগদ্ধাত্রীপূজা | ৯ কার্ত্তিক | | |
| কার্ত্তিকপূজা | ৩০ কার্ত্তিক | | |
| সরস্বতীপূজা | ৪ মাঘ | | |
| দোলযাত্রা | ১৬ ফাল্গুন | | |
| মহাবিষুব-সংক্রান্তি | ৩০ চৈত্র | | |

বৈশাখ

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৪ এপ্রিল | শ | রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়ের |
| ২ | ১৫ | র | মৃত্যু [১লা বৈশাখ ১২৯৪, |
| ৩ | ১৬ | সো | ১৩ এপ্রেল ১৮৮৭] |
| ৪ | ১৭ | ম | |
| ৫ | ১৮ | বু | |
| ৬ | ১৯ | বৃ | |
| ৭ | ২০ | শু | |
| ৮ | ২১ | শ | |
| ৯ | ২২ | র | |
| ১০ | ২৩ | সো | |
| ১১ | ২৪ | ম | |
| ১২ | ২৫ | বু | |
| ১৩ | ২৬ | বৃ | অক্ষয়তৃতীয়া |
| ১৪ | ২৭ | শু | |
| ১৫ | ২৮ | শ | |
| ১৬ | ২৯ | র | |
| ১৭ | ৩০ | সো | বঙ্গীয়-সাহিত্য-পরিষদের |
| ১৮ | ১ মে | ম | পুনর্গঠনান্তর প্রতিষ্ঠা |
| ১৯ | ২ | বু | [ ১৭ বৈশাখ ১৩০১, |
| ২০ | ৩ | বৃ | ২৯ এপ্রিল ১৮৯৪ ] |
| ২১ | ৪ | শু | |
| ২২ | ৫ | শ | |
| ২৩ | ৬ | র | |
| ২৪ | ৭ | সো | |
| ২৫ | ৮ | ম | |
| ২৬ | ৯ | বু | |
| ২৭ | ১০ | বৃ | |
| ২৮ | ১১ | শু | |
| ২৯ | ১২ | শ | |
| ৩০ | ১৩ | র | |
| ৩১ | ১৪ | সো | |

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৫ মে | ম | ভূদেব মুখোপাধ্যায়ের |
| ২ | ১৬ | বু | মৃত্যু [ ১ জ্যৈষ্ঠ ১৩০১, |
| ৩ | ১৭ | বৃ | ১৪ মে ১৮৯৬ ] |
| ৪ | ১৮ | শু | |
| ৫ | ১৯ | শ | |
| ৬ | ২০ | র | |
| ৭ | ২১ | সো | |
| ৮ | ২২ | ম | |
| ৯ | ২৩ | বু | |
| ১০ | ২৪ | বৃ | হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের |
| ১১ | ২৫ | শু | মৃত্যু [ ১০ জ্যৈষ্ঠ ১৩১০, |
| ১২ | ২৬ | শ | ২৪ মে ১৯০৩ ] |
| ১৩ | ২৭ | র | |
| ১৪ | ২৮ | সো | অক্ষয়কুমার দত্তের মৃত্যু |
| ১৫ | ২৯ | ম | [ ১৪ জ্যৈষ্ঠ ১২৯৩, |
| ১৬ | ৩০ | বু | ২৭ মে ১৮৮৬ ] |
| ১৭ | ৩১ | বৃ | |
| ১৮ | ১ | শু | |
| ১৯ | ২ | শ | দশহরা গঙ্গাপূজা |
| ২০ | ৩ | র | |
| ২১ | ৪ | সো | |
| ২২ | ৫ | ম | |
| ২৩ | ৬ | বু | স্নানযাত্রা |
| ২৪ | ৭ | বৃ | |
| ২৫ | ৮ | শু | |
| ২৬ | ৯ | শ | |
| ২৭ | ১০ | র | |
| ২৮ | ১১ | সো | |
| ২৯ | ১২ | ম | |
| ৩০ | ১৩ | বু | রজনীকান্ত গুপ্তের মৃত্যু |
| ৩১ | ১৪ | বৃ | [ ৩০ জ্যৈষ্ঠ ১৩০৭, ১২ জুন ১৯০০ ] |

আষাঢ়

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৫ জুন | শু | |
| ২ | ১৬ | শ | |
| ৩ | ১৭ | র | |
| ৪ | ১৮ | সো | |
| ৫ | ১৯ | ম | |
| ৬ | ২০ | বু | |
| ৭ | ২১ | বৃ | |
| ৮ | ২২ | শু | |
| ৯ | ২৩ | শ | |
| ১০ | ২৪ | র | রথযাত্রা |
| ১১ | ২৫ | সো | |
| ১২ | ২৬ | ম | |
| ১৩ | ২৭ | বু | |
| ১৪ | ২৮ | বৃ | |
| ১৫ | ২৯ | শু | |
| ১৬ | ৩০ | শ | মাইকেল মধুসূদন দত্তের |
| ১৭ | ১ জুলাই | র | মৃত্যু [১৬ আষাঢ় ১২৮০, |
| ১৮ | ২ | সো | ২৯ জুন ১৮৭৩] |
| ১৯ | ৩ | ম | |
| ২০ | ৪ | বু | |
| ২১ | ৫ | বৃ | |
| ২২ | ৬ | শু | |
| ২৩ | ৭ | শ | |
| ২৪ | ৮ | র | |
| ২৫ | ৯ | সো | |
| ২৬ | ১০ | ম | |
| ২৭ | ১১ | বু | |
| ২৮ | ১২ | বৃ | |
| ২৯ | ১৩ | শু | |
| ৩০ | ১৪ | শ | |
| ৩১ | ১৫ | র | |
| ৩২ | ১৬ | সো | |

শ্রাবণ

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৭ জুলাই | ম | |
| ২ | ১৮ | বু | |
| | ১৯ | বৃ | |
| ৪ | ২০ | শু | |
| ৫ | ২১ | শ | |
| ৬ | ২২ | র | |
| ৭ | ২৩ | সো | |
| ৮ | ২৪ | ম | Bengal Academy of |
| ৯ | ২৫ | বু | Literature প্রতিষ্ঠা [৮ শ্রা |
| ১০ | ২৬ | বৃ | ১৩০০, ২৩ জুলা° ১৮৯৩] |
| ১১ | ২৭ | শু | রাজেন্দ্রলাল মিত্রের মৃত্যু [১১ |
| ১২ | ২৮ | শ | শ্রা° ১২৯৮, ২৬ জুলা° ১৮৯১ |
| ১৩ | ২৯ | র | ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের |
| ১৪ | ৩০ | সো | মৃত্যু [১৩ শ্রাবণ ১২৯৮, |
| ১৫ | ৩১ | ম | ২৮ জুলাই, ১৮৯১] |
| ১৬ | ১ আগষ্ট | | |
| ১৭ | ২ | বৃ | |
| ১৮ | ৩ | শু | |
| ১৯ | ৪ | শ | |
| ২০ | ৫ | র | |
| ২১ | ৬ | সো | |
| ২২ | ৭ | ম | |
| ২৩ | ৮ | বু | |
| ২৪ | ৯ | বৃ | |
| ২৫ | ১০ | শু | |
| ২৬ | ১১ | শ | জন্মাষ্টমী |
| ২৭ | ১২ | র | |
| ২৮ | ১৩ | সো | |
| ২৯ | ১৪ | ম | |
| ৩০ | ১৫ | বু | |
| ৩১ | ১৬ | বৃ | |

ভাদ্র

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৭ আগষ্ট | শু | |
| ২ | ১৮ | শ | |
| ৩ | ১৯ | র | |
| ৪ | ২০ | সো | |
| ৫ | ২১ | ম | |
| ৬ | ২২ | বু | |
| ৭ | ২৩ | বৃ | |
| ৮ | ২৪ | শু | দ্বারকানাথ বিদ্যাভূষণের |
| ৯ | ২৫ | শ | মৃত্যু [৮ ভাদ্র ১২৯৩, |
| ১০ | ২৬ | র | ২৩ আগষ্ট ১৮৮৬ ] |
| ১১ | ২৭ | সো | |
| ১২ | ২৮ | ম | |
| ১৩ | ২৯ | বু | |
| ১৪ | ৩০ | বৃ | |
| ১৫ | ৩১ | শু | |
| ১৬ | ১ সেপ্টেম্বর | শ | |
| ১৭ | ২ | র | |
| ১৮ | ৩ | সো | |
| ১৯ | ৪ | ম | |
| ২০ | ৫ | বু | |
| ২১ | ৬ | বৃ | |
| ২২ | ৭ | শু | |
| ২৩ | ৮ | শ | |
| ২৪ | ৯ | র | |
| ২৫ | ১০ | সো | |
| ২৬ | ১১ | ম | |
| ২৭ | ১২ | বু | |
| ২৮ | ১৩ | বৃ | |
| ২৯ | ১৪ | শু | |
| ৩০ | ১৫ | শ | |
| ৩১ | ১৬ | র | |

আশ্বিন

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৭ সেপ্টেম্বর | সো | |
| ২ | ১৮ | ম | মহালয়া |
| ৩ | ১৯ | বু | |
| ৪ | ২০ | বৃ | |
| ৫ | ২১ | শু | |
| ৬ | ২২ | শ | |
| ৭ | ২৩ | র | |
| ৮ | ২৪ | সো | সপ্তমীপূজা |
| ৯ | ২৫ | ম | অষ্টমী |
| ১০ | ২৬ | বু | মহানবমী |
| ১১ | ২৭ | বৃ | বিজয়া দশমী, |
| ১২ | ২৮ | শু | রামমোহন রায়ের মৃত্যু- |
| ১৩ | ২৯ | শ | [ ১২ আশ্বিন ১২৪১, |
| ১৪ | ৩০ | র | ২৭ সেপ্টেম্বর ১৮৩৩ ] |
| ১৫ | ১ অক্টোবর | সো | কোজাগরী পূর্ণিমা |
| ১৬ | ২ | ম | |
| ১৭ | ৩ | বু | |
| ১৮ | ৪ | বৃ | শবেবরাত |
| ১৯ | ৫ | শু | |
| ২০ | ৬ | শ | |
| ২১ | ৭ | র | |
| ২২ | ৮ | সো | |
| ২৩ | ৯ | ম | |
| ২৪ | ১০ | বু | |
| ২৫ | ১১ | বৃ | রাজকৃষ্ণ মুখোপাধ্যায়ের |
| ২৬ | ১২ | শু | [ ২৫ আশ্বিন ১২৯৩, |
| ২৭ | ১৩ | শ | ১০ অক্টোবর ১৮৮৬ ] |
| ২৮ | ১৪ | র | |
| ২৯ | ১৫ | সো | |
| ৩০ | ১৬ | ম | বন্দীয় (রাখীসংক্রান্তি) |
| ৩১ | ১৭ | বু | শ্যামাপূজা |

কার্ত্তিক

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৮ অক্টোবর | বৃ | |
| ২ | ১৯ | শু | ভ্রাতৃদ্বিতীয়া |
| ৩ | ২০ | শ | |
| ৪ | ২১ | র | |
| ৫ | ২২ | সো | |
| ৬ | ২৩ | ম | |
| ৭ | ২৪ | বু | |
| ৮ | ২৫ | বৃ | |
| ৯ | ২৬ | শু | জগদ্ধাত্রীপূজা |
| ১০ | ২৭ | শ | |
| ১১ | ২৮ | র | |
| ১২ | ২৯ | সো | |
| ১৩ | ৩০ | ম | |
| ১৪ | ৩১ | বু | রাসযাত্রা |
| ১৫ | ১ নবেম্বর | বৃ | |
| ১৬ | ২ | শু | দীনবন্ধু মিত্রের মৃত্যু |
| ১৭ | ৩ | শ | [ ১৬ কার্ত্তিক ১২৮০, |
| ১৮ | ৪ | র | ৩১ অক্টোবর ১৮৭৩ ] |
| ১৯ | ৫ | সো | |
| ২০ | ৬ | ম | |
| ২১ | ৭ | বু | |
| ২২ | ৮ | বৃ | |
| ২৩ | ৯ | শু | |
| ২৪ | ১০ | শ | |
| ২৫ | ১১ | র | |
| ২৬ | ১২ | সো | |
| ২৭ | ১৩ | ম | |
| ২৮ | ১৪ | বু | |
| ২৯ | ১৫ | বৃ | |
| ৩০ | ১৬ | শু | কার্ত্তিকপূজা |

অগ্রহায়ণ

| | | | |
|---|---|---|---|
| ১ | ১৭ নবেম্বর | শ | |
| ২ | ১৮ | র | ইদলফিৎর |
| ৩ | ১৯ | সো | |
| ৪ | ২০ | ম | |
| ৫ | ২১ | বু | |
| ৬ | ২২ | বৃ | |
| ৭ | ২৩ | শু | |
| ৮ | ২৪ | শ | |
| ৯ | ২৫ | র | |
| ১০ | ২৬ | সো | |
| ১১ | ২৭ | ম | প্যারীচাঁদ মিত্রের মৃত্যু |
| ১২ | ২৮ | বু | [ ১১ অগ্রহায়ণ ১২৮৭, |
| ১৩ | ২৯ | বৃ | ২৭ নবেম্বর ১৮৮০ ] |
| ১৪ | ৩০ | শু | |
| ১৫ | ১ ডিসেম্বর | শ | |
| ১৬ | ২ | র | |
| ১৭ | ৩ | সো | |
| ১৮ | ৪ | ম | |
| ১৯ | ৫ | বু | |
| ২০ | ৬ | বৃ | |
| ২১ | ৭ | শু | |
| ২২ | ৮ | শ | |
| ২৩ | ৯ | র | |
| ২৪ | ১০ | সো | |
| ২৫ | ১১ | ম | |
| ২৬ | ১২ | বু | |
| ২৭ | ১৩ | বৃ | |
| ২৮ | ১৪ | শু | |
| ২৯ | ১৫ | শ | |

কার্য্য-বিবরণে বিবৃত হইবে। বঙ্গব্যবচ্ছেদ ও স্বদেশী আন্দোলনের উন্মাদনায় ছাত্রসভ্যগণের নিকট আশানুরূপ কাজ পাওয়া যায় নাই ; কিন্তু ভবিষ্যৎ আশাপ্রদ!

বিশেষ সভ্য—আলোচ্য বর্ষে এই সভ্য-শ্রেণীতে দুইটী নূতন সভ্য গৃহীত হইয়াছেন, (১) পণ্ডিত শ্রীযুক্ত রাজকুমার বেদতীর্থ ও (২) শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বি, এ। বেদতীর্থ মহাশয় পরিষদের অন্যতম প্রধান উদ্দেশ্য বাঙ্গালা অভিধান কার্য্যে বিশেষ পরিশ্রম করিতেছেন। তাঁহার সংগৃহীত গ্রাম্যশব্দকোষ উক্ত অভিধান সঙ্কলন কার্য্যে ভিত্তিরূপে সাহায্য করিবে। আর শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বিএ, মহাশয় পরিষদের একজন বিশেষ হিতৈষী। মধ্যে মধ্যে ইনি সুলিখিত গবেষণাপূর্ণ প্রবন্ধাদি পাঠ করিয়া পরিষৎকে অনুগৃহীত করিয়াছেন। পরিষদের চেষ্টায় যে বৎসর বিশ্ববিদ্যালয়ের বি,এ, পরীক্ষায় বাঙ্গালা রচনা-পরীক্ষার প্রথম ব্যবস্থা হয়, সেই বৎসর এই পঞ্চানন বাবুই সে পরীক্ষায় উত্তীর্ণ হইয়া সর্ব্বশ্রেষ্ঠ হইয়াছিলেন এবং শ্রীযুক্ত রাজা বিনয়কৃষ্ণ দেব বাহাদুরের প্রদত্ত ৫০৲ টাকা বৃত্তি লাভ করিয়াছিলেন।

সভ্যের মৃত্যু—আলোচ্য বর্ষে পরিষদের নিম্নলিখিত একুশ জন সভ্যের লোকান্তর ঘটিয়াছে,—

(১) ৺অক্ষয়কুমার সেন এম্, এ, বি, এল্
(২) ৺অবিনাশচন্দ্র কবিরত্ন,
(৩) ৺অমরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় বি এল্
(৪) ৺আনন্দনাথ সেন,
(৫) ৺কালীকৃষ্ণ ঠাকুর,
(৬) ৺কৃষ্ণধন মুখোপাধ্যায়,
(৭) ৺কেদারনাথ চট্টোপাধ্যায় বি এল্,
(৮) ৺কুমার দক্ষিণেশ্বর মালিয়া,
(৯) ৺নৃত্যগোপাল সরকার বি এল্,
(১০) ৺প্রসন্নগোপাল রায়, বি এল
(১১) ৺বীরেন্দ্রদেব রায় মহাশয়
(১২) ৺মন্মথনাথ চক্রবর্ত্তী, বি এল্
(১৩) ৺মাধবচন্দ্র চট্টোপাধ্যায়
(১৪) ৺মুন্সী মফিজদ্দিন আহম্মদ
(১৫) ৺রমণীমোহন মল্লিক
(১৬) ৺রমণীমোহন সিংহ
(১৭) ৺রাধিকানাথ সেন কবিভূষণ,
(১৮) ৺রায় রোহিণীকুমার চৌধুরী

(১৯) ৺লাড়লীমোহন ঘোষ

(২০) ৺সতীশচন্দ্র বসু

(২১) ৺হেমচন্দ্র বসু মল্লিক। এই সকল ব্যক্তিগণের মধ্যে—

(১) ৺অক্ষয়কুমার সেন এম্ এ, বি এল, ইনি বীরভূম হেতমপুর রাজ কলেজের অধ্যক্ষ ছিলেন, পরে উক্ত রাজ-এষ্টেটের দেওয়ান হইয়াছিলেন। ইনি স্বাবলম্বন বলে অতি দরিদ্র অবস্থা হইতে উন্নতিলাভ করিয়াছিলেন। পরিষদের প্রতি ইঁহার বিশেষ শ্রদ্ধা ছিল।

(২) ৺অবিনাশচন্দ্র কবিরত্ন কলিকাতার একজন সুপ্রসিদ্ধ চিকিৎসক ছিলেন। তাঁহার কৃত চরক ও সুশ্রুতের প্রচারে এবং তাহাদের বাঙ্গালা অনুবাদ প্রকাশে বাঙ্গালাভাষার পুষ্টি সাধন হইয়াছে। তিনি উক্ত দুই বৃহৎ বৈদ্যক গ্রন্থের ইংরাজী অনুবাদও প্রকাশ করিয়া গিয়াছেন। তিনি একাদিক্রমে দশবর্ষাধিককাল "চিকিৎসা-সম্মিলনী" নামে মাসিক পত্রিকা প্রকাশ করিয়া তদ্দ্বারা বাঙ্গালাভাষায় এলোপ্যাথী, হোমিওপ্যাথী ও কবিরাজী চিকিৎসার সমন্বয় আলোচনার করিবার বিশেষ সুব্যবস্থা করিয়াছিলেন। এই কার্য্যে পরিষদের অন্যতম স্তম্ভস্বরূপ, দেশের গণ্যমান্য, বিদ্বান্, সম্ভ্রান্ত জমীদার শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্ এ বি এল্ মহাশয় তাঁহাকে বিশেষ সাহায্য ও উৎসাহ প্রদান করিতেন। কবিরাজ মহাশয় নিজে অমায়িক, দয়ালু ও সৎকর্ম্মে উৎসাহশীল ছিলেন।

(৩) ৺অমরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় বি এল হাইকোর্টের একজন সুপ্রসিদ্ধ উকীল ছিলেন। ইনি সেকালের একজন ইংরাজীওয়ালা ও একালের কৃতবিদ্য লোকের মধ্যে যেন সংযোগ স্থল ছিলেন। তাঁহার ন্যায় সরসভাষী লোক অতি বিরল। অমায়িকতা, আপ্যায়ন পটুতা, বদান্যতা ও সরলতা তাঁহার চরিত্রের প্রধান গুণ ছিল। সেকালের রীতি নীতি ব্যক্তিগত সংবাদ, সামাজিক ইতিহাস তিনি জানিতেন। সাহিত্য-প্রিয়তা তাঁহার বিশেষ উল্লেখ-যোগ্য গুণ ছিল। তাঁহারই চেষ্টায় ভাগলপুর ইনষ্টিটিউটের লাইব্রেরী প্রতিষ্ঠিত হয়, বাঙ্গালা সাহিত্যের প্রতি এবং বঙ্গীয় সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার বিশেষ শ্রদ্ধা ছিল।

(৪) ৺আনন্দনাথ সেন—সাঁকরাইল ময়মনসিংহের একজন সদাশয় সৎকর্ম্মশীল, লোকপ্রিয় ব্যক্তি ছিলেন। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার যথেষ্ট প্রীতি ছিল; ১৩১২ সালের অগ্রহায়ণ মাসের 'নব্যভারতে' তাঁহার সংক্ষিপ্ত জীবনবৃত্তান্ত প্রকাশিত হইয়াছে।

(৪) ৺কালীকৃষ্ণ ঠাকুর—কলিকাতার একজন সদাশয়, দানশীল, সৎকর্ম্মান্বিত, মহদন্তঃকরণ জমীদার ছিলেন। বাঙ্গালা-সাহিত্যের প্রতি ইঁহার বিশেষ অনুরাগ ছিল। নিজ বাড়ীতে পুস্তকালয়ে বাঙ্গালার সদ্গ্রন্থসমূহে সংগ্রহ করিয়া গিয়াছেন এবং নিজেও বাঙ্গালা-সাহিত্যের আলোচনা করিতেন। তিনি নিজে বাঙ্গালায় সঙ্গীত রচনা করিতেন! বাঙ্গালা-সাহিত্যসেবী অনেকে তাঁহার নিকট সাহায্য পাইয়াছেন। দেশের অনেক সদনুষ্ঠানে তিনি মুক্তহস্তে দান করিয়া গিয়াছেন। ডাক্তার সুরকারের বিজ্ঞানসভায় তিনি বিস্তর অর্থ দিয়াছেন। এই বঙ্গীয় সাহিত্য-পরিষদের গৃহনির্ম্মাণকল্পে তিনিই দুই সহস্র টাকা দান করিয়া গিয়াছেন।

(৮) ৺কুমার দক্ষিণেশ্বর মালিয়া—বর্দ্ধমান শিয়ারশোল রাজবংশের রত্নস্বরূপ ছিলেন। তাঁহার মত অমায়িক, সহৃদয় ব্যক্তি দুর্লভ। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার বিশেষ স্নেহ ছিল এবং ইহার গৃহনির্ম্মাণকল্পে প্রথম দফায় দুই শত কাটা সাহায্য দান করিতে প্রতিশ্রুত হইয়াছিলেন।

(১২) ৺বীরেন্দ্র দেব রায় মহাশয়—বাঁশবেড়িয়ার রাজবংশের এই যুবক কুমার বাঙ্গালা-সাহিত্যের একজন বিশেষ হিতৈষী ছিলেন। "পূর্ণিমা" নামক সুবিখ্যাত মাসিক পত্রিকা ইঁহাদের সাহায্যেই প্রকাশিত হয়। পরিষদের প্রতিও ইঁহার শ্রদ্ধা ছিল।

(১৩) ৺মাধবচন্দ্র চট্টোপাধ্যায় একজন পেন্‌সন্ প্রাপ্ত ইঞ্জিনিয়ার ছিলেন। রাজকর্ম্ম হইতে অবসর গ্রহণ করিয়া মাধব বাবু জীবনের অবশিষ্টকাল বিদ্যাচর্চ্চায় কাটাইয়া গিয়াছেন। গণিত-জ্যোতিষে তাঁহার বিশেষ অভিজ্ঞতা ছিল। দৃগ্‌গণিত ঐক্য করিয়া বাঙ্গালা দেশের পঞ্জিকা-সংস্কার করিবার চেষ্টা তিনিই প্রথম প্রবর্ত্তিত করেন এবং দেশের কতিপয় গণ্যমান্য পণ্ডিত ও জমিদারের সাহায্যে "বিশুদ্ধসিদ্ধান্তপঞ্জিকা" নামে দৃগ্‌গণিতশুদ্ধ পঞ্জিকা প্রকাশ করেন। দশ বারো বৎসরকাল এই পঞ্জিকা প্রকাশিত হইয়াছিল। অনেকে তাঁহার পঞ্জিকা অনুসারে নিত্যনৈমিত্তিক ক্রিয়াকলাপ করিতেন। গণিতজ্যোতিষ বিষয়ে তিনি বাঙ্গালায় অনেক প্রবন্ধ লিখিয়া গিয়াছেন। তিনি বঙ্গীয় সাহিত্য পরিষদের পরিভাষা—সমিতির বিশেষ উপকার করিয়া গিয়াছেন। প্রথম প্রথম 'সাহিত্য-পরিষৎ-পত্রিকায়' তিনি জ্যোতিষিক পরিভাষা রচনায় বিস্তর গবেষণা ও অন্যান্য ব্যক্তির সহিত তদ্বিষয়ে আলোচনায় বিশেষ পাণ্ডিত্য প্রকাশ করিয়া গিয়াছেন। পরিষৎ এজন্য তাঁহার নিকট উপকৃত।

(১৫) ৺রমণীমোহন মল্লিক—নদীয়া মেহেরপুর বৈদ্য জমিদারবংশের এই যুবকের অকাল মৃত্যুতে বাঙ্গালা-সাহিত্যের ক্ষতি হইয়াছে। রমণী বাবু বহুচেষ্টায় বিদ্যাপতি, চণ্ডীদাস, জ্ঞানদাস, গোবিন্দদাস প্রভৃতি বৈষ্ণব কবিদিগের বহু লুপ্ত পদসংগ্রহ ও পুস্তকাকারে প্রকাশিত করিয়া গিয়াছেন। বাঙ্গালা-সাহিত্যের উন্নতির প্রতি তাঁহার বিশেষ যত্ন ছিল।

(১৬) ৺রমণীমোহন সিংহ—ভাগলপুরের প্রবাসী বাঙ্গালী ব্যক্তিবর্গের মধ্যে এই স্বনামধন্য সদাশয় যুবকের অকাল মৃত্যুতে বাঙ্গালার সমূহ ক্ষতি হইয়াছে বলিতে হইবে। সৎকার্য্যে উৎসাহশীল এরূপ মহোদয় লোক মেলা ভার। উত্তররাঢ়ীয় কায়স্থসমাজ ইঁহা দ্বারা বিশেষরূপে উপকৃত হইতেন। ইনি প্রজাবৎসল জমিদার, স্বজাতিপ্রতিপালক ও স্বশ্রেণীর উন্নতিকামী এবং প্রকৃত দেশহিতৈষী ব্যক্তি ছিলেন। অনেকগুলি সদনুষ্ঠানের উদ্যোগ আয়োজন আরম্ভ করিয়াছিলেন, কিন্তু অকালে কালকবলিত হওয়ায় তাহার কোনটীই কার্য্যে পরিণত হয় নাই। নব গঠিত জাতীয় শিক্ষা পরিষদের প্রস্তাবিত শিক্ষা ব্যবস্থা যাহাতে সফল হয়, তাহার জন্য রমণী বাবুর বিশেষ আগ্রহ ছিল।

(১৮) ৺রায় রোহিণী কুমার চৌধুরী—বরিশাল কীর্ত্তিপাশার এই সাহিত্যসেবী জমীদারের অকালমৃত্যুতে বঙ্গসাহিত্যের ক্ষতি হইয়াছে। শেষ জীবনে ইনি বাখরগঞ্জ জেলার ইতিহাস রচনায়

ব্যাপৃত ছিলেন। রচনা কতটা অগ্রসর হইয়াছিল জানা যায় নাই। ইহার রচিত কয়েকখানি উপন্যাস গ্রন্থ মুদ্রিত হইয়াছে।

(২১) ৺হেমচন্দ্র বসু মল্লিক—কলিকাতা পটলডাঙ্গার সুপ্রসিদ্ধ সম্ভ্রান্তবংশের এই মহাত্মার অকাল মৃত্যুতে বর্ত্তমান জাতীয় অনুষ্ঠান গুলির সমূহ ক্ষতি হইয়াছে। হেম বাবু স্বদেশহিতৈষী সমস্ত সংকর্ম্মে অগ্রণী, মহানুভব পুরুষ ছিলেন। শেষ জীবনে বাঙ্গালা-সাহিত্যের উন্নতিকল্পে হেম বাবু যেরূপ আয়োজন করিতেছিলেন, সফল হইলে বাঙ্গালার গৌরব অতি শীঘ্র বর্দ্ধিত হইত। দেশের কৃতবিদ্য প্রথিতনামা ব্যক্তিগণ ইহার প্ররোচনায়, যিনি যে বিষয় অভিজ্ঞ, তিনি সেই বিষয়ে এক একখানি গ্রন্থ লিখিতে প্রস্তুত হইয়াছিলেন।

এতদ্ভিন্ন আলোচ্যবর্ষে পরিষদের সভ্য নহেন, অথচ দেশের গণ্যমান্য কয়েকজন সাহিত্য-সেবীর মৃত্যু হইয়াছে।

(১) "বঙ্গবাসীর" স্বত্বাধিকারী ও সম্পাদক ৺যোগীন্দ্রচন্দ্র বসু মহাশয়ের অকালমৃত্যুতে বাঙ্গালাদেশের অশেষ ক্ষতি হইয়াছে। তাঁহার হিন্দুনীতিপ্রিয়তা, ব্রাহ্মণভক্তি, মহানুভবতা, নিন্দাস্তুতিতে অবিচলতা, তীক্ষ্ণ ব্যবসায় বুদ্ধি, প্রকৃত দেশহিতৈষিতা, পরোপকারিতা, আশ্রিত-বাৎসল্য, গোপনদান এবং সাহিত্যপ্রিয়তা, প্রভৃতি অশেষগুণ ছিল। তাঁহাদ্বারাই বাঙ্গালা সংবাদপত্রের ইতিহাসে যুগান্তর প্রবর্ত্তিত হইয়াছে, তাঁহাদ্বারা বিবিধ শাস্ত্র গ্রন্থ, প্রাচীন বাঙ্গালা-সাহিত্য ও দুষ্প্রাপ্য ইংরাজী ইতিহাসাদি অতিমাত্র সুলভমূল্যে প্রচারিত হইয়াছে। এরূপ সুলভ সাহিত্য প্রচারের প্রবর্ত্তকই তিনি। তাঁহার বঙ্গবাসী পত্রিকাদ্বারা এই পঁচিশ বৎসরে বাঙ্গালা-সাহিত্যের যে উন্নতি ও উপকার সাধিত হয়, তাহা বলিয়া শেষ করা যায় না। এরূপ লোকের মৃত্যুতে কেবল বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কেন সমস্ত বঙ্গদেশ যে শোক সন্তপ্ত হইয়াছে তাহা বলাই বাহুল্য। যোগীন্দ্র বাবু বঙ্গীয়-সাহিত্য-পরিষদের বাঙ্গালা-সাহিত্যসেবীর অকৃত্রিম বন্ধু ছিলেন। ১৩১২ সালের ১৮ ভাদ্র তারিখে মিনার্ভা থিয়েটারে যোগীন্দ্র বাবুর অকাল মৃত্যুতে শোক-প্রকাশার্থ মিনার্ভা থিয়েটারে পরিষদের এক বিশেষ অধিবেশন হইয়াছিল।

(২) ৺প্রতাপচন্দ্র মজুমদার ব্রাহ্মাচার্য্য মহাশয়েরও মৃত্যু হইয়াছে। তিনি বাঙ্গালাভাষার অনুরাগী ছিলেন এবং তাঁহার প্রণীত দুই চারিখানি বাঙ্গালাগ্রন্থ ও অনেকগুলি ইংরাজী গ্রন্থ আছে। তাঁহার মৃত্যুতে বাঙ্গালী সমাজ একজন ধর্ম্মশীল, সদ্বক্তা ও সুলেখক হারাইয়াছেন।

(৩) ৺মহামহোপাধ্যায় পণ্ডিত মহেশচন্দ্র ন্যায়রত্ন সি, আই, ই, মহাশয় আলোচ্য বর্ষের শেষ সপ্তাহে পরিণত বয়সে পরলোক গমন করিয়াছেন। ন্যায়রত্ন মহাশয়ের মৃত্যুতে পরিষৎ একজন শ্রেষ্ঠ নৈয়ায়িক পণ্ডিতকে হারাইলেন। রাজদ্বারে ন্যায়রত্ন মহাশয়ের বিশেষ প্রতিপত্তি ছিল। বহুবৎসর সংস্কৃত কলেজের অধ্যক্ষতায় এবং টোল চতুষ্পাঠীর পরিদর্শকরূপে তিনি সংস্কৃত শিক্ষা ব্যবস্থার অনেক উন্নতিসাধন করিয়া গিয়াছেন। তিনি অনেক গ্রন্থ রচনা করিয়া গিয়াছেন। পঞ্জিকা সংস্কারবিষয়ে তাঁহার বিশেষ যত্ন ও চেষ্টা ছিল; এসম্বন্ধে তিনি নিজে

অনেক প্রবন্ধ রচনা করিয়া গিয়াছেন। এসিয়াটিক সোসাইটী হইতে প্রকাশিত অনেক সংস্কৃত গ্রন্থ তিনি সম্পাদন করিয়াছেন। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার শ্রদ্ধা ছিল।

(৪) দর্শন শাস্ত্রে বিশেষজ্ঞানী, বহুদার্শনিক গ্রন্থের রচয়িতা ও অনুবাদক মুরশিদাবাদ নিবাসী পণ্ডিত ৺পূর্ণচন্দ্র বেদান্তচুঞ্চু মহাশয়ের পরলোকপ্রাপ্তি হইয়াছে। ইঁহার পরলোক গমনে বঙ্গসাহিত্য বিশেষ ক্ষতিগ্রস্ত হইয়াছে বলিতে হইবে।

এই সকল মৃত মহাত্মগণের জন্য বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ বিশেষ দুঃখিত, ইঁহাদের স্নেহ দয়া ও শ্রদ্ধার জন্য এবং বাঙ্গালা-সাহিত্যের হিতকল্পে ইঁহাদের কৃতকার্য্যের জন্য আন্তরিক কৃতজ্ঞতা প্রকাশ করিতেছেন।

---

## অধিবেশনাদি,—আলোচ্য বর্ষে পরিষদের (ক) মাসিক অধিবেশন ১০টি ও (খ) বিশেষ অধিবেশন ৭টি হইয়াছিল।

### (ক) মাসিক অধিবেশন,—

১ম—২৯ জ্যৈষ্ঠ ১৩১২, ১২ জুন ১৯০৫ সোমবার

(১) বীরকাহিনী বা ফরিদপুর ইতিহাসের একাংশ — শ্রীযুক্ত আনন্দনাথ রায়

(২) ৺প্রতাপচন্দ্র মজুমদার — শ্রীযুক্ত বিপিনচন্দ্র পাল

২য়—৩১শে আষাঢ় ১৩১২, ১৫ জুলাই ১৯০৫ শনিবার,

গীতা ও বেদান্তদর্শন মতে ব্রহ্মতত্ত্ব — শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এম্‌এ, বিএল্

৩য়—১৪ই শ্রাবণ ১৩১২, ৩০ জুলাই ১৯০৫ রবিবার

(১) ৺অক্ষয়কুমারদত্তের কথা মাননীয় বিচারপতি — শ্রীযুক্ত সারদাচরণ মিত্র এমএ বিএল

(২) বাঙ্গালা নামরহস্য — শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী

(৪র্থ) ১৮ ভাদ্র ১৩১২, ৩ সেপ্টেম্বর ১৯০৫ রবিবার

( বঙ্গব্যবচ্ছেদ উপলক্ষে প্রবন্ধপাঠাদি স্থগিত ছিল ) সভার কার্য্য হয় নাই।

ঐ স্থগিত অধিবেশন ১লা আশ্বিন ১৩১২, ১৭ সেপ্টেম্বর ১৯০৫ রবিবার

(১) জ্যামিতির ইতিহাস — শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বিএ,

(২) পল্লী ইতিহাস — " যতীন্দ্রমোহন বাগচী বিএ,

৫ম—৩রা অগ্রহায়ণ ১৩১২, ১৯ নভেম্বর ১৯০৫ রবিবার

৺দীনবন্ধু মিত্র মাননীয় বিচারপতি — শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্‌,এ, বিএল্

৬ষ্ঠ—৯ই পৌষ ১৩১২, ২৪ ডিসেম্বর ১৯০৫ রবিবার

(১) সাংখ্যের লোকান্তরবাদ — শ্রীযুক্ত তারকচন্দ্র সাংখ্যসাগর

(২) বৈদিকতত্ত্ব — " ব্রজলাল মুখোপাধ্যায় এম্‌ এ,

৭ম—৭ই মাঘ ১৩১২, ২০ জানুয়ারী ১৯০৬ রবিবার

পালি ও সংস্কৃতগ্রন্থে রোম নগরের উল্লেখ — মহামহোপাধ্যায় সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ,

৮ম—১৪ই মাঘ ১৩১২, ২৭ জানুয়ারী ১৯০৬ শনিবার

(১) প্রাচীন হিন্দু ও পারসীক জাতির সাদৃশ্য — শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বিএ,

(২) বারাণসীর বৌদ্ধস্তূপ সারনাথে নূতন আবিষ্কার — শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায়

৯ম—৬ই ফাল্গুন ১৩১২, ১৮ই ফেব্রুয়ারী ১৯০৬ রবিবার

প্রস্তাবিত জাতীয় শিক্ষায় জাতীয় ভাষা ও সাহিত্যের স্থান — ললিতকুমার বন্দ্যোপাধ্যায়

১০ম—২০ ফাল্গুন ১৩১২, ৪ মার্চ্চ ১৯০৬ রবিবার

(১) কবি দণ্ডী — শ্রীযুক্ত শরচ্চন্দ্র শাস্ত্রী

(২) বৌদ্ধবারাণসী — " রাখালদাস বন্দ্যোপাধ্যায়

## (খ) বিশেষ অধিবেশন।

১ম—১৮ই ভাদ্র ১৩১২ ২৬ আগষ্ট ১৯০৫ শনিবার

বঙ্গবাসীর স্বত্বাধিকারী ৺যোগীন্দ্রচন্দ্র বসু মহাশয়ের মৃত্যুতে স্মৃতিসভা

২য়—১৭ই মাঘ ১৩১২, ৩০ জানুয়ারী ১৯০৬ মঙ্গলবার

আত্ম ও কর্ম্ম — শ্রীযুক্ত তারকচন্দ্র সাংখ্যসাগর

৩য়—২৪ মাঘ ১৩১২, ৬ ফেব্রুয়ারি ১৯০৬ মঙ্গলবার

পদার্থবাদ ও সূক্ষ্মশরীর

৪র্থ—১লা ফাল্গুন ১৩১২, ১৩ই ফেব্রুয়ারি ১৯০৬ মঙ্গলবার

অদৃষ্ট ও পুরুষকার

৫ম—৮ই ফাল্গুন ১৩১২, ২রা ফেব্রুয়ারী ১৯০৬ মঙ্গলবার

বৃত্তির উৎকর্ষ ও মুক্তি

৬ষ্ঠ—১২ই চৈত্র ১৩২২, ২৫ মার্চ্চ ১৯০৬ মঙ্গলবার

তিব্বতের লামা ও তাঁহাদের ধর্ম্ম — রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর সি, আই ই

৭ম—২০ চৈত্র ১৩১২,৩রা এপ্রেল ১৯০৬ মঙ্গলবার

ছাত্রগণের অভিভাষণ— — শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী

এই সকল প্রবন্ধের শ্রেণীবিভাগ করিলে দেখা যায় ইতিহাস বিষয়ে তিনটি, প্রত্নতত্ত্ব বিষয়ে পাঁচটি, দর্শন বিষয়ে ছয়টি, ভাষা বিষয়ে তিনটি, সাহিত্যসেবি সম্বন্ধে পাঁচটি, বেদবিষয়ে একটি ও ছাত্রগণের নিমিত্ত একটি প্রবন্ধ পঠিত হইয়াছিল। উপরোক্ত প্রবন্ধ পাঠ ব্যতীত ঐ সকল মাসিক ও বিশেষ অধিবেশনে নিম্নলিখিত বিশেষ বিশেষ কার্য্যগুলি সম্পাদিত হইয়াছিল;—

প্রথম মাসিক অধিবেশনে ৺ব্রাহ্মাচার্য্য প্রতাপচন্দ্র মজুমদার ও ৺মাধবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের মৃত্যুতে শোকপ্রকাশ করা হয়। শ্রীযুক্ত বিপিনচন্দ্র পাল ৺প্রতাপচন্দ্র সম্বন্ধে একটী প্রবন্ধ পাঠ করেন ও শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় বিদ্যাপতির কতিপয় নবসংগৃহীত পদ পাঠ করেন।

দ্বিতীয় মাসিক অধিবেশনে পণ্ডিত শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ মহাশয় তিব্বতের বৌদ্ধবিহার হইতে সংগৃহীত বৌদ্ধতন্ত্রোক্ত চারিখানি রেশমী পট প্রদর্শন ও তাহাদের বিবরণ বিবৃত করেন। এই সভাতেই শ্রীযুক্ত ডাক্তার প্রফুল্লচন্দ্র রায় ডি এস্ সি মহাশয়ের "রসায়নশাস্ত্রের উৎপত্তি" এবং শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এম্ এ বি এল্ মহাশয়ের "গীতায় ঈশ্বরবাদ" নামক গ্রন্থদ্বয় পরিষদ্‌গ্রন্থাবলীভুক্ত হইয়া প্রকাশিত হইবে এই সংবাদ জানান হয় এবং উভয় গ্রন্থকারকে পরিষদের কৃতজ্ঞতা এবং ধন্যবাদ জ্ঞাপন করা হয়।

চতুর্থ মাসিক অধিবেশনে ৺লাড্‌লীমোহন ঘোষ মহাশয়ের মৃত্যুতে শোকপ্রকাশ করা হয়।

পঞ্চম মাসিক অধিবেশনে ৺কালীকৃষ্ণ ঠাকুর, ৺অমরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ও ৺অক্ষয়কুমার সেন মহাশয়গণের মৃত্যুতে শোক প্রকাশ করা হয় এবং শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর মহাশয় কতকগুলি সংস্কৃত কবিতার স্বকৃত পদ্যানুবাদ পাঠ করেন।

ষষ্ঠ মাসিক অধিবেশনে ৺রমণীমোহন মল্লিক ও ৺পূর্ণচন্দ্র বেদান্তচুঞ্চু মহাশয়ের মৃত্যুতে শোক প্রকাশ করা হয়। কার্য্য-নির্ব্বাহক সমিতির অন্যতম সদস্য শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় কর্ম্মোপলক্ষে কলিকাতা ত্যাগ করিতে বাধ্য হওয়ায় কার্য্যনির্ব্বাহক সমিতিতে তাঁহার স্থান শূন্য হয়। এই অধিবেশনে বাঙ্গবাসীর সম্পাদক শ্রীযুক্ত বিহারীলাল সরকার মহাশয় তাঁহার স্থানে কার্য্যনির্ব্বাহকসমিতির সভ্য নির্ব্বাচিত হন। এই অধিবেশনে রঙ্গপুর শাখা সভার কতিপয় মান্যগণ্য সভ্য উপস্থিত ছিলেন।

সপ্তম মাসিক অধিবেশনে ৺অবিনাশচন্দ্র কবিরত্ন মহাশয়ের মৃত্যুতে শোকপ্রকাশ করা হয়। শ্রীযুক্ত গগনেন্দ্রনাথ ঠাকুর মহাশয় জনৈক জাপানী চিত্র-বিশারদের অঙ্কিত পাঁচখানি রামায়ণ-চিত্র প্রদর্শন করেন। এই অধিবেশনেই ৺রজনীকান্ত গুপ্ত মহাশয়ের স্মৃতিচিহ্ন স্বরূপ তাঁহার তৈলচিত্র প্রতিষ্ঠিত হয়।

অষ্টম মাসিক অধিবেশনে লালগোলার রাজা শ্রীযুক্ত যোগীন্দ্রনারায়ণ রায় বাহাদুর কর্ত্তৃক গ্রন্থপ্রকাশার্থে বর্ত্তমান বর্ষের ৩০০৲ টাকা দানের সংবাদ ও তাঁহার প্রতি কৃতজ্ঞতা এবং ধন্যবাদ জানান হয়। এই অধিবেশনে শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় সারনাথের নবাবিষ্কৃত বৌদ্ধকীর্তির ধ্বংসাবশেষের বহু ছায়াচিত্র প্রদর্শন এবং তৎসম্বন্ধে নাম বিবরণ বিবৃত করেন। এই বিবরণ "বৌদ্ধবারাণসী" নামে পত্রিকায় প্রকাশিত হইয়াছে।

দশম মাসিক অধিবেশনে ৺কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্তীর রচিত চণ্ডীকাব্যের কবির স্বহস্তলিখিত পুথি দামুন্যা হইতে আনীত হইয়া প্রদর্শিত হয়। এই অধিবেশনে ৺হেমচন্দ্র বসু মল্লিক ও ৺আনন্দনাথ সেনের মৃত্যুতে শোকপ্রকাশ করা হয়। এই অধিবেশনে কবিকঙ্কণের

বংশধর শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ ভট্টাচার্য্য মহাশয় কবিকঙ্কণের ইষ্টদেবতার মন্দির রক্ষার জন্য সমগ্র বাঙ্গালী জাতির নিকট সাহায্য প্রার্থনা করিয়া পরিষদে একখানি আবেদন পত্র উপস্থিত করেন। পরিশিষ্টে উহা মুদ্রিত হইল। [ সহৃদয় পাঠকবর্গ এবং বাঙ্গালী সাহিত্যসেবিগণ বাঙ্গালীর জাতীয়কীর্ত্তি রক্ষা করিবার জন্য যথাসাধ্য সাহায্য করিলে জাতীয় গৌরব বর্দ্ধিত হইবে ]

বিশেষ অধিবেশনগুলির মধ্যে কয়েকটীর নির্দ্দিষ্ট বিশেষ বিশেষ কার্য্য ব্যতীত আরও কোন কোন কার্য্য করা হইয়াছিল :—ষষ্ঠ বিশেষ অধিবেশনে ৺রমণীমোহন সিংহ, ৺কুমার দক্ষিণেশ্বর মালিয়া, ৺বীরেন্দ্রদেব রায় মহাশয়, ৺কৃষ্ণধন মুখোপাধ্যায় প্রভৃতির মৃত্যুতে শোক প্রকাশ করা হয়। এই অধিবেশনে রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর সি,আই,ই, মহাশয় তিব্বতের টাসিলানপো নগরের বৌদ্ধবিহারের মানচিত্র বৃহৎ পট ও শ্রীযুক্ত গগনেন্দ্রনাথ ঠাকুর লাসা নগরের ডালাই লামার প্রাসাদের ছবি প্রদর্শন করেন।

সপ্তম বিশেষ অধিবেশন মিনার্ভা থিয়েটারে হইয়াছিল। শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর সভাপতি হইয়াছিলেন। সহস্রাধিক ছাত্র সমবেত হইয়াছিল, গতবর্ষের ন্যায় এবৎসরেও অবকাশ-কাল সাহিত্যচর্চ্চায় ক্ষেপণ করিতে ছাত্রবর্গকে উপদেশ দেওয়া হয়। এ বৎসরেও শ্রীযুক্ত মহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, শ্রীযুক্ত পূর্ণচন্দ্র বসু ও শ্রীযুক্ত জানকীনাথ বসু প্রভৃতি সুগায়কেরা সময়োচিত সঙ্গীতে ছাত্রগণের প্রীতিসাধন করিয়াছিলেন।

কর্ম্মচারিগণ,—একাদশ বার্ষিক অধিবেশনে নিম্নলিখিত ব্যক্তিগণ পরিষদের কার্য্য পরিচালনে নিযুক্ত হইয়াছিলেন,—

মাননীয় বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, এম্ এ, বি এল্ ( সভাপতি )

" " " আশুতোষ মুখোপাধ্যায় এম্ এ, ডি এল্
মহামহোপাধ্যায় " চন্দ্রকান্ত তর্কালঙ্কার
" রবীন্দ্রনাথ ঠাকুর
} সহকারি-সভাপতিত্রয়

শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ, ( সম্পাদক )

" ব্যোমকেশ মুস্তফী
" মন্মথমোহন বসু, বি, এ
" কিশোরীমোহন সিংহ
} সহকারী-সম্পাদক

" নগেন্দ্রনাথ বসু—পত্রিকা-সম্পাদক।
" রায় যতীন্দ্রনাথ চৌধুরী, এম্ এ, বি, এল্—ধন-রক্ষক।
" অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ—গ্রন্থ-রক্ষক।
" মন্মথমোহন বসু বিএ—ছাত্র-পরিদর্শক।

" গৌরীশঙ্কর দে, এম্ এ, বি এল্
" ললিতচন্দ্র মিত্র এম্ এ,
} আয়-ব্যয়-পরীক্ষক

আলোচ্যবর্ষের প্রথম হইতেই শ্রীযুক্ত কিশোরীমোহন সিংহ অন্যতম সহকারি-সম্পাদকের কার্য্য-ভার গ্রহণ করায় স্বতন্ত্র লেখকের প্রয়োজনীয়তা কিছুদিন হয় নাই, কেবল প্রুফরিডারের কার্য্যে পণ্ডিত কৃত্তিবাস কাব্যতীর্থ কার্য্য করিতেছিলেন। তৎপরে গত আশ্বিন মাসে শ্রীযুক্ত কিশোরীমোহন সিংহ মহাশয় ছুটি লওয়ায় তাঁহার ত্যক্ত সহকারি-সম্পাদকের পদে আর লোক না লইয়া শ্রীযুক্ত রামকমল সিংহকে লেখক পদে নিযুক্ত করা হয়। কিশোরী বাবু তৎপরে পদত্যাগ করায় তাঁহার ত্যক্ত সহকারি-সম্পাদকের পদ এখনও শূন্য আছে।

কার্য্যনির্ব্বাহক-সমিতি,—আলোচ্যবর্ষে এই সমিতিতে যাঁহারা নির্ব্বাচিত ও মনোনীত সদস্য ছিলেন, তাঁহাদের নাম,—

(ক) নির্ব্বাচিত সদস্যগণ,—

১। শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, এম্ এ, বি এল,
২। " সুরেশচন্দ্র সমাজপতি,
৩। " সতীশচন্দ্র বিদ্যাভূষণ, এম্ এ,
৪। " নগেন্দ্রনাথ গুপ্ত,
৫। " রায় বৈকুণ্ঠনাথ বসু বাহাদুর,
৬। " ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ, এম্ এ,
৭। " শৈলেশচন্দ্র মজুমদার,
৮। " হেমচন্দ্র দাস গুপ্ত, এম্ এ, এম্ আর এ এস্;

(খ) মনোনীত সদস্যগণ,—

১। শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর,
২। " কুমার শরৎকুমার রায় এম্ এ,
৩। " অমৃতকৃষ্ণ মল্লিক, বি এল্
৪। " নিখিলনাথ রায় বি এল্।

এতদ্ভিন্ন আয়-ব্যয়-পরীক্ষকদ্বয় ব্যতীত পরিষদের অন্যান্য কর্ম্মচারী সকলেই এই সমিতির সদস্য মধ্যে গণ্য ছিলেন।

আলোচ্যবর্ষে এই সমিতির বহু অধিবেশন হইয়াছিল। এই সকল অধিবেশনে পরিষদের নির্দ্দিষ্ট কার্য্য-ব্যতীত যে সকল বিশেষ বিশেষ কার্য্যের ব্যবস্থা করা হয়, তাহা নিম্নে উল্লিখিত হইল,—

প্রথম অধিবেশনে শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী মহাশয় জানাইয়াছিলেন যে "প্রাদেশিক সাহিত্য-সমিতিগুলিকে পত্রাদি লিখিয়া ক্রমশঃ পরিষদের সহিত ঘনিষ্ঠ-বন্ধনে বাঁধিবার চেষ্টা করা যাইতেছে। চেষ্টা করিলে দু' একটিকে শাখাসভায় পরিণত করা যাইতে পারে।" অতঃপর তিনি ভাগলপুর, বরিশাল, নারায়ণগঞ্জ প্রভৃতি স্থানের বর্ত্তমান সাহিত্য-সমিতির পত্রগুলি পড়িয়া

শুনাইয়া আরও বলেন, ১৩০৮ সালে তিনি এইরূপ প্রস্তাব করেন, তাহা তখন স্থগিত করা হয়। এই প্রস্তাবের পর ব্যোমকেশ বাবুর প্রতি এই অধিবেশনে শাখা-সভা স্থাপনের উদ্দেশ্যে পত্রাদি লিখিবার ও নিয়মাদি পাঠাইবার ভার দেওয়া হয়।

দ্বিতীয় অধিবেশনে শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতি মহাশয় প্রস্তাব করেন যে, ত্রৈমাসিক আয়ব্যয় বিবরণ প্রস্তুত ও আয়ব্যয়-পরীক্ষকদিগেরদ্বারা পরীক্ষা করাইয়া কার্য্যনির্ব্বাহক সমিতির অধিবেশনে উপস্থিত করা হউক। শ্রীযুক্ত মন্মথমোহন বসু মহাশয়ের সমর্থনে ও সর্ব্বসম্মতি-ক্রমে এই প্রস্তাব গৃহীত হয়।

☞ নানাকারণে আলোচ্যবর্ষে এই প্রস্তাব অনুসারে কার্য্য করা হয় নাই। বর্ষশেষে এই প্রস্তাব পুনরুত্থাপিত ও গৃহীত হইয়াছে। আশা করা যায়, ১৩১৩ বঙ্গাব্দ হইতে এই নিয়মে কার্য্য করিতে পারা যাইবে।

এই অধিবেশনে শ্রীযুক্ত হেমচন্দ্র দাস গুপ্ত মহাশয় পরিষদের পক্ষ হইতে টেক্‌ষ্ট বুক কমিটিতে একজন সদস্য যাহাতে নির্ব্বাচিত হন, তাহার ব্যবস্থা করিবার প্রস্তাব করেন। স্থির হয়,—হীরেন্দ্রবাবু নিখিলবাবু, মন্মথবাবু, সুরেশবাবু ও হেমবাবুকে লইয়া টেক্‌ষ্টবুককমিটির অনুমোদিত পাঠ্য পুস্তকগুলির আলোচনা করিবার জন্য একটি সমিতি গঠিত হয়। এই সমিতির কার্য্যবিবরণ পাইলে হেমবাবুর মূল প্রস্তাব পুনরায় বিবেচিত হইবে।

☞ নানাকারণে এই সমিতি আলোচ্যবর্ষে টেক্‌ষ্টবুক কমিটির পুস্তকাদি আলোচনা করিবার অবসর পায় নাই, কাজেই কোন কার্য্যই অগ্রসর হয় নাই।

বরাহনগরের শ্রীযুক্ত শশিপদ বন্দ্যোপাধ্যায় মহাশয় প্রস্তাব করেন যে বাঙ্গালী হিন্দু ও মুসলমানের মধ্যে প্রীতিবর্দ্ধন কিরূপে হইতে পারে, তৎসম্বন্ধে প্রবন্ধ লেখককে ৫০৲ টাকা পারিতোষিক দিতে তিনি প্রস্তুত আছেন। এই অধিবেশনে এই প্রস্তাব স্থগিত ছিল।

তৃতীয় অধিবেশনে ছাত্রসভ্যগণের প্রতি যেরূপ কার্য্যের ভার অর্পিত হইয়াছে ও তাঁহারা যেরূপ উৎসাহ এবং আগ্রহ সহকারে ভার লইয়াছেন, তাহার বিবরণ ছাত্রগণের পরিদর্শক শ্রীযুক্ত মন্মথমোহন বসু মহাশয় জানাইলে তাহা আশাপ্রদ বলিয়া বিবেচিত হইল।

চতুর্থ অধিবেশনে শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় প্রস্তাব করেন, নূতন আইন অনুসারে বিশ্ববিদ্যালয়ের বিধি পরিবর্ত্তন হইতেছে, এ সময়ে বাঙ্গালা ভাষা সম্বন্ধে পরিষদের কর্ত্তব্য নিরূপিত হউক। রামেন্দ্র বাবু কোন সাধারণ অধিবেশনে এজন্য একটী শাখা-সমিতি-গঠনের প্রস্তাব করায়, তাহাই হইবে বলিয়া অবধারিত হয়।

[ ☞ এই শাখাসমিতি গঠিত হইয়াছিল, কিন্তু অবস্থা বিবেচনায় তাহার কোন কার্য্য আবশ্যক হয় নাই। ]

পূর্ব্ব অধিবেশনে উত্থাপিত শ্রীযুক্ত শশিপদ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের প্রস্তাব এই অধিবেশনে গৃহীত হয়।

ডাক্তার শ্রীযুক্ত রাধাগোবিন্দ কর মহাশয়ের সঙ্কলিত চিকিৎসাশাস্ত্রের পারিভাষিক অভিধানের যে আদর্শ প্রাপ্ত হওয়া গিয়াছে, তাহাই সুপ্রণালীসঙ্গত হইয়াছে কি না দেখিবার জন্য এই অধিবেশনে পরিভাষা-সমিতির সম্পাদকের হস্তে অর্পিত হয়।

পঞ্চম অধিবেশনে শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় প্রস্তাব করেন, পরিষদের বার্ষিক অধিবেশন বাঙ্গালাদেশের নানাস্থানে করা হউক এবং বাঙ্গালাদেশের নানাস্থানে বিশেষতঃ প্রত্যেক জেলায় একটি করিয়া পরিষদের শাখা স্থাপনের জন্য উপযুক্ত বেতন দিয়া একজন কর্ম্মচারী নিযুক্ত করা হউক। এই কর্ম্মচারী নানাস্থানে ঘুরিয়া পরিষদের উদ্দেশ্য প্রচার ও শাখাসভা-স্থাপনের চেষ্টা করিবেন। প্রস্তাব গৃহীত হইয়াছে এবং উপযুক্ত ব্যবস্থার ভার সম্পাদকের প্রতি ন্যস্ত আছে। ভাগলপুরের শাখাসভার সহকারী সভাপতি শ্রীযুক্ত হরেন্দ্রলাল রায় মহাশয়ও রবীন্দ্রবাবুর প্রস্তাবের অনুরূপ প্রস্তাব করিয়া পত্র লিখিয়াছিলেন। রবীন্দ্রবাবুর প্রস্তাবের সহিত হরেন্দ্রবাবুর প্রস্তাবেরও একই রূপ মীমাংসা হইয়াছে।

এই অধিবেশনেই শ্রীযুক্ত যতীন্দ্রমোহন রায় প্রস্তাব করেন যে, পরিষৎ হইতে প্রতি তিন মাস অন্তর বাঙ্গালার নূতন গ্রন্থসমূহের মধ্যে পাঠোপযোগী গ্রন্থের একটা তালিকা মফস্বলের লোকের সুবিধার্থ প্রকাশ করা হউক। স্থির হয়, নূতন গ্রন্থের পাঠ্য-অপাঠ্য ভেদ নির্দ্দেশ করার অধিকার পরিষদের নাই।

সপ্তম অধিবেশনে মৌলবী ওয়াহেদ হোসেন বি, এল্ মহাশয় হিন্দুমুসলমানের প্রীতিবর্দ্ধনের জন্য কতকগুলা প্রস্তাব করিয়াছিলেন। স্থির হয়, পরীক্ষার জন্য গল্পসভার ন্যায় একটা সভা করা হউক; একটু গানবাজনা ও পানতামাকু রাখা হইবে। মৌলবী সাহেবের সহিত পরামর্শ করিয়া উপযুক্ত সময়ে ইহার আলোচনা করা যাইবে।

[ ☞ নানা কারণে আলোচ্য বর্ষে এইরূপ গল্পসভার অনুষ্ঠান করা সম্ভবপর হয় নাই। ]

এই অধিবেশনে শ্রীযুক্ত মন্মথমোহন বসু মহাশয় প্রস্তাব করেন, "পরিষৎ হইতে বিজ্ঞান-দর্শন ইতিহাসাদি বিভিন্ন বিদ্যাসম্বন্ধে বাঙ্গালাভাষায় সাধারণভাবে বক্তৃতার প্রথা প্রবর্ত্তিত হউক।" স্থির হইল, রবীন্দ্রবাবু, দীনেশবাবু, নগেন্দ্রবাবু প্রভৃতির সহিত পরামর্শ করিয়া কর্ত্তব্য স্থির করা হইবে।

[ ☞ এই প্রস্তাব অনুসারে দীনেশবাবু ও নগেন্দ্রবাবুর সহিত পরামর্শ করায় স্থির হয়, দীনেশবাবু বাঙ্গালাভাষা ও সাহিত্য-বিষয়ে এবং নগেন্দ্রবাবু বাঙ্গালার পুরাতত্ত্ব সম্বন্ধে ধারাবাহিক বক্তৃতা করিতে প্রস্তুত আছেন। এই প্রস্তাব অনুসারেই মাঘমাসের শেষে পণ্ডিত শ্রীযুক্ত তারকচন্দ্র সাংখ্যসাগরের সাংখ্যবিষয়ক বক্তৃতামালার ব্যবস্থা হইয়াছিল। ]

এই অধিবেশনে শ্রীযুক্ত অমৃতলাল বসু মহাশয় প্রস্তাব করেন, "বাঙ্গালাভাষায় এখন অনেক উত্তমোত্তম বক্তৃতা ও আলোচনা হইয়া থাকে, সেগুলি রক্ষা করিবার জন্য সংক্ষিপ্ত সঙ্কেতলিপি সৃষ্টি করিতে পরিষদের চেষ্টা করা উচিত।" স্থির হয়, শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ও শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ সিংহ মহাশয়ের সহিত পরামর্শ করিতে হইবে।

ত্রয়োদশ অধিবেশনে আগামী বর্ষের কর্ম্মচারি-নিয়োগের পরামর্শকালে স্থির হইল, তৃতীয় সহকারি-সম্পাদক-নিয়োগ আপাততঃ স্থগিত থাকিবে। এই অধিবেশনে ছুটিপ্রাপ্ত সহকারী সম্পাদক শ্রীযুক্ত কিশোরীমোহন সিংহের পদত্যাগ-পত্র গৃহীত হইয়াছিল।

এই অধিবেশনেই পরিষদের স্থায়ী পাঁচটি শাখা-সমিতির কার্য্যসম্বন্ধে আলোচনা হইলে

স্থির হইল, এই গুলিকে কার্য্যকরী করিতে হইলে ইহাদের পুনর্গঠন আবশ্যক। পরিভাষা-সমিতি, ভাষাবিজ্ঞান-সমিতি ও শব্দ-সমিতি একত্র করিয়া একটা করা হউক। শ্রীযুক্ত হেমচন্দ্র দাসগুপ্ত মহাশয়ের প্রতি ইহাদের পুনর্গঠন ও তদুচিত বিধিব্যবস্থার খসড়া করিবার ভার অর্পিত হইল। ঐরূপ গ্রন্থপ্রকাশ-সমিতি ও গ্রন্থরচনা-সমিতি একত্র করিয়া আর একটি শাখা-সমিতি করা হউক। উহার নিয়মাদিগঠনের ভার সুরেশবাবু ও নগেন্দ্রবাবুর হস্তে অর্পিত হইয়াছে।

[ ☞ ইঁহারা কেহই খসড়াদি প্রস্তুত করিতে অবসর পান নাই। শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী মহাশয় দুইটি শাখারই পরিবর্ত্তন উপযোগী নিয়মাদির খসড়া প্রস্তুত করিয়া কার্য্যনির্ব্বাহক-সমিতির ষোড়শ অধিবেশনে উপস্থিত করিয়াছিলেন। ]

চতুর্দ্দশ অধিবেশনে শ্রীযুক্ত মন্মথমোহন বসু মহাশয় ত্রৈমাসিক আয়-ব্যয়-পরীক্ষা করাইবার প্রস্তাব পুনরুত্থাপিত করেন এবং তাহা পরিগৃহীত হয়।

এই অধিবেশনেই ৪৫ জন সভ্য বরিশালের সাহিত্য-সম্মিলনে পরিষদের প্রতিনিধি নির্ব্বাচিত হন। ("ছ" পরিশিষ্ট)

ষোড়শ অধিবেশনে শাখাসমিতির পুনর্গঠন প্রস্তাব উপস্থাপিত করা হয়। আলোচনায় স্থির হয়, পুনর্গঠন-উদ্দেশ্যে সম্পাদক কর্ত্তৃক নির্দ্দিষ্ট দিনে এই সকল শাখাসমিতির বর্ত্তমান সভ্যদিগকে আহ্বান এবং তাঁহাদের সম্মতিক্রমে নূতন ভাষাবিজ্ঞানসমিতির এবং নূতন গ্রন্থ-প্রকাশ-সমিতির স্বতন্ত্র সম্পাদক ও সভাপতি নির্ব্বাচন করিবেন।

এই অধিবেশনে রঙ্গপুর শাখা সভার সম্পাদক শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী ও রাজসাহীর সাহিত্যসমিতি-সম্পাদক শ্রীযুক্ত শশধর রায় মহাশয় বরিশালের স্থগিত সাহিত্য-সম্মিলনকে আষাঢ় মাসের কোনদিনে রঙ্গপুরে আহূত করিবার ব্যবস্থা করিতে পরিষদে প্রস্তাব করেন। বিষয়ের গুরুত্ব বিবেচনায় ইহার আলোচনা এই অধিবেশনে স্থগিত রহিল।

সপ্তদশ অধিবেশনে ১৩১৩ সালের কার্য্যনির্ব্বাহকসমিতির জন্য চারিজন সভ্য মনোনীত করা হয়

কলিকাতার মুসলমান প্রাদেশিক-শিক্ষাসমিতির তৃতীয় অধিবেশনে নিম্নলিখিত ব্যক্তিগণ প্রতিনিধি নির্ব্বাচিত হন,—

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ, শ্রীযুক্ত হেমচন্দ্র দাস গুপ্ত এম্ এ, শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন বিএ, শ্রীযুক্ত অমৃতলাল বসু ও শ্রীযুক্ত মন্মথমোহন বসু বি,এ।

[ ☞ কার্য্যনির্ব্বাহক-সমিতির নির্দ্দিষ্ট যে সকল বিশেষ বিশেষ কার্য্য করিবার সুযোগ এ বৎসর ঘটে নাই, তাহার নানা কারণ মধ্যে স্বদেশী-আন্দোলন একটি প্রধান কারণ। ]

**সাহিত্য-পরিষৎ-পত্রিকা**—দ্বাদশবর্ষে সাহিত্য-পরিষৎ-পত্রিকার ৩য় সংখ্যা প্রকাশিত হইয়াছে। চতুর্থ সংখ্যা যন্ত্রস্থ। এবার পত্রিকায় প্রকাশিত প্রবন্ধসমূহের মধ্যে ভাষাতত্ত্ব-সংক্রান্ত প্রবন্ধেরই প্রাধান্য আছে।

**প্রাচীন-গ্রন্থাবলী**—পরিষদের পুরাতন নিয়মে প্রকাশিত প্রাচীন গ্রন্থাবলীর মধ্যে কৃষ্ণপ্রেমতরঙ্গিণী ৪২০ পৃষ্ঠায় ছাপা শেষ হইয়াছে। ছুটিখাঁর মহাভারতও ছাপা শেষ হইয়া গিয়াছে। শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন মহাশয়ের লিখিত ধর্ম্মমঙ্গলের ভূমিকা ও দুর্গামঙ্গল ছাপা চলিতেছে।

নূতন নিয়মানুসারে লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের সাহায্যে আলোচ্যবর্ষে ৩২৪ পৃষ্ঠা পরিমিত "ব্রজ-পরিক্রমা" গ্রন্থ মুদ্রিত ও প্রকাশিত হইয়াছে। বিদ্যাপতির পদাবলীরও ছাপা চলিতেছে। কাশীরাম দাসের মহাভারত এবং কবিকঙ্কণ-চণ্ডীর পুথি হইতে প্রতিলিপি প্রস্তুত হইতেছে। কাশীরাম দাসের মহাভারতের ও কৃত্তিবাসের রামায়ণের সুপ্রাচীন পুথি সংগ্রহের জন্য পরিষদ্ হইতে লোক নিযুক্ত করা হইয়াছে। কতক কতক পুথি পাওয়াও গিয়াছে। কবিকঙ্কণের চণ্ডীর জন্য দামুন্যা হইতে কবিকঙ্কণের স্বহস্তলিখিত পুথি সংগৃহীত হইয়াছে। শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন মহাশয়ের তত্ত্বাবধানে এই পুথি হইতে প্রতিলিপি প্রস্তুত হইতেছে। দিঘাপাতিয়ার কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্ এ মহাশয় ও শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্‌এ মহাশয়ের যত্নে ও চেষ্টায় এবং শ্রীযুক্ত কেদারনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের মধ্যস্থতায় দামুন্যানিবাসী কবিকঙ্কণের বংশধর শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ ভট্টাচার্য্য মহাশয়ের নিকট হইতে এই পুথি সংগৃহীত হইয়াছে। পুথিখানি মুকুন্দরামের স্থাপিত ৺সিংহবাহিনী দেবীর মন্দিরে পূজিত হইয়া থাকে। পুথিখানি তেরেট পাতায় লিখিত। তেরেট পাতায় লেখা বাঙ্গলা পুথি দেখা যায় নাই। ইহাও পুথিখানির প্রাচীনত্বের একটি নিদর্শন। এই পুথির মধ্যে ১০৪৭ সালে লিখিত একখানি দলিল পাওয়া গিয়াছে। উহা কবিকঙ্কণের পুত্র শিবরাম চক্রবর্ত্তীর নামে ভূমিদানের দলিল। তদ্ভিন্ন এই পুথিখানির নানাস্থানে যে ভাবে সংশোধন আছে, তাহা দেখিলে গ্রন্থকারের নিজকৃত সংশোধন ব্যতীত পুথির নকলকারকের সংশোধন বলিয়া কোন ক্রমেই বিশ্বাস করা যায় না। প্রচুর অর্থ বিনিময়েও কবির বংশধরেরা এখানি হস্তান্তর করিতে প্রস্তুত নহেন। কাজেই পরিষদের ঐকান্তিক ইচ্ছাসত্ত্বেও বাঙ্গালাভাষার এই অমূল্য গ্রন্থখানিকে পরিষদে রক্ষা করিতে পারা গেল না। কবিকঙ্কণের ইষ্টদেবী ৺সিংহবাহিনীর মন্দির এক সময়ে দামোদরের বন্যায় প্লাবিত হয় এবং সেই বন্যায় প্রতিমা ও চণ্ডীর পুথিখানি ভাসিয়া যায়। সৌভাগ্যক্রমে এই উভয় বস্তুই দৈবকৃপায় রক্ষা পাইয়াছিল। বাঙ্গালার প্রাচীন সাহিত্যের ইতিহাসলেখক শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন বি, এ, মহাশয়ের সম্পাদকতায় এই কবিকঙ্কণের চণ্ডী প্রকাশিত হইবে।

রামকৃষ্ণ আদকের অনাদিমঙ্গলের পাঠোদ্ধার ও প্রতিলিপি প্রস্তুত হইয়া গিয়াছে। বর্ত্তমান ১৩১৩ সালে গ্রন্থপ্রকাশ-সমিতি ইহার প্রকাশব্যবস্থা করিতে পারেন।

**প্রাচীন গ্রন্থাবলী প্রকাশের জন্য দান ও গ্রন্থপ্রকাশ**—আলোচ্য বর্ষেও লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর গতবর্ষের ন্যায় ৩০০৲ টাকা দান করিয়াছেন। এই দানের জন্য পরিষৎ তাঁহার নিকট চিরকৃতজ্ঞ রহিলেন।

শাখাসমিতি,—আলোচ্য বর্ষে পরিষদের চারিটী স্থায়ী শাখাসমিতির কোনটীরই অধিবেশন হয় নাই। এই সমিতিগুলি দ্বারা আশানুরূপ কার্য্য হইতেছে না, তজ্জন্য ইহার পুনর্গঠন প্রস্তাব উত্থাপিত হইয়াছে।

১৩০৬ সালের ২৬শে চৈত্রের মাসিক অধিবেশনে যে যে কারণে শাখা-সমিতিগুলির পুনর্গঠন আবশ্যক বলিয়া বিবেচিত হইয়াছিল এবং উহা বর্ত্তমান আকারে পুনর্গঠিত হইয়াছিল, ১৩১২ সালের চৈত্রমাসে অর্থাৎ আবার ছয় বৎসর পরে দেখা গেল যে, সেই সেই কারণে ছয় বৎসর পরেও সেই পুনর্গঠন সমিতি কার্য্যকরী অবস্থা প্রাপ্ত হয় নাই; অতএব এগুলিকে কার্য্যকরী করিতে হইলে, পুনরায় ভাঙ্গিয়া গড়া আবশ্যক। গত ৫ই চৈত্রের কার্য্যনির্ব্বাহক সমিতিতে শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী সম্পাদক মহাশয় এ সম্বন্ধে পুনর্গঠনের প্রস্তাব উত্থাপন করিলে স্থির হয়, পরিভাষা-সমিতি, ভাষা-বিজ্ঞান-সমিতি ও শব্দ-সমিতি এই তিনটিকে একত্র করিয়া একটা করা হউক এবং শ্রীযুক্ত হেমচন্দ্রদাস গুপ্ত এম্ এ, এম্, আর, এ, এস্ মহাশয়ের প্রতি তদুচিত বিধিব্যবস্থার খসড়া করিবার ভার অর্পিত হয়। ঐরূপ গ্রন্থপ্রকাশ-সমিতি ও গ্রন্থরচনা-সমিতিকে একত্র করিয়া একটা করা হউক এবং উহার নিয়মাদি গঠনের ভার শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতি মহাশয় ও শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়ের হস্তে অর্পিত হয়। এই দুই খসড়ার বিধি-ব্যবস্থা ৫ই চৈত্রের পরবর্ত্তী কার্য্য-নির্ব্বাহক সমিতিতে উপস্থাপিত করিবার কথা ছিল, কিন্তু তাহা ঘটিয়া উঠে নাই। গত ২৪ বৈশাখের কার্য্য-নির্ব্বাহক সমিতিতে শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী মহাশয়ের প্রস্তাবে এবং শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের সমর্থনে ও সমগ্র সভার অনুমোদনে নিম্নলিখিত প্রস্তাব গৃহীত হইয়াছে,—

প্রথম প্রস্তাব—পরিভাষাসমিতি, ভাষাবিজ্ঞান সমিতি ও শব্দ-সমিতি এই তিনটিকে একত্র করিয়া "ভাষা-বিজ্ঞান-সমিতি" নামে একটী এবং গ্রন্থপ্রকাশ-সমিতি ও গ্রন্থরচনা-সমিতি এই দুইটীকে একত্র করিয়া "গ্রন্থপ্রকাশ-সমিতি" নামে একটী, এই দুইটী মাত্র স্থায়ী শাখা-সমিতি পুনর্গঠিত করা হউক। দ্বিতীয় প্রস্তাব,—এই উদ্দেশ্যে সম্পাদক নির্দ্দিষ্ট দিনে ভাষা-বিজ্ঞানসমিতি, পরিভাষা-সমিতি ও শব্দ-সমিতির বর্ত্তমান সদস্যদিগকে আহ্বান করিবেন এবং তাঁহাদের সম্মতিক্রমে নূতন ভাষা-বিজ্ঞানসমিতি ও ঐরূপে আর একদিন গ্রন্থপ্রকাশ-সমিতি এবং গ্রন্থরচনাসমিতি একত্র করিয়া নূতন গ্রন্থপ্রকাশ-সমিতি গঠিত করিবেন এবং উভয় সমিতির স্বতন্ত্র স্বতন্ত্র সম্পাদক ও সভাপতি নির্ব্বাচন করিবেন।

গ্রন্থরচনা-সমিতি—বিবিধ শাস্ত্রে সদ্‌গ্রন্থপ্রকাশের জন্য পরিষদের গ্রন্থরচনা-সমিতি গঠিত হইয়াছিল, কিন্তু এ পর্য্যন্ত তাহার বিশেষ কার্য্য হয় নাই। শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদি-কৃত "ঐতরেয় ব্রাহ্মণের" অনুবাদ, ডাক্তার প্রফুল্লচন্দ্র রায়ের রচিত "রসায়ন শাস্ত্রের উৎপত্তি", শ্রীযুক্ত নিখিলনাথ রায়ের সম্পাদিত "প্রতাপাদিত্য-চরিত" পরিষৎ কর্ত্তৃক প্রকাশিত হইবে, ইহা ইতঃপূর্ব্বেই বিজ্ঞাপিত হইয়াছে। আলোচ্য বর্ষে শ্রীযুক্ত আনন্দনাথ রায় মহাশয় তাঁহার

"খায়োতৃঞ্চার ইতিহাস" পরিষদ্ গ্রন্থাবলীভুক্ত করিয়া প্রকাশে সম্মত হইয়াছেন, এবং শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয়ের রচিত "গীতায় ঈশ্বরবাদ" নামক গ্রন্থ পরিষৎ-কর্ত্তৃক প্রকাশিত হইয়াছে। আশা করা যায়, বর্ত্তমান ১৩১৩ সালে পরিষৎ অপর বিজ্ঞাপিত পুস্তকগুলি প্রকাশে সমর্থ হইবেন।

শব্দ-সমিতি—এই সমিতির চেষ্টায় নানারূপ শব্দ সংগৃহীত হইয়াছে। পরিষৎ-পত্রিকায় তাহার কতকগুলি প্রকাশিত হইয়াছে। এই সমিতির কার্য্যে শ্রীযুক্ত রাজকুমার বেদতীর্থের গ্রাম্য-শব্দ-সঙ্কলন সাহায্য করিবে। তিনি পুনঃ পুনঃ পত্রাদি লিখিয়া বাঙ্গালায় নানাপ্রদেশ হইতে প্রাদেশিক শব্দসমূহ সংগ্রহ করিতেছেন।

গ্রন্থপ্রকাশ সমিতি—এই সমিতি দ্বারা "ব্রজ-পরিক্রমা", "কৃষ্ণ-প্রেম-তরঙ্গিণী" ও "ছুটি-খানের মহাভারত" এবার সম্পূর্ণ প্রকাশ হইয়াছে।

ভাষাবিজ্ঞান-সমিতি—ইহার সদস্যেরা মধ্যে মধ্যে বাঙ্গালা-ব্যাকরণ সম্বন্ধে দুএকটী প্রবন্ধ প্রকাশ করিয়াছেন।

গৃহনির্ম্মাণ-সমিতি—আলোচ্যবর্ষে এই সমিতির চারিটী অধিবেশন হইয়াছিল। পূর্ব্ব বৎসরে মার্টিন-কোম্পানী যে, কতক দোতালা কতক একতালা গৃহের নক্সা দিয়াছিলেন, পরিষৎ আপাততঃ তাহাই গ্রহণ করিয়াছেন। ইহাতে দোতালার সম্মুখ-ভাগে একটী টানা লম্বা ঘর হইবে, তাহাতে পুস্তকালয় হইবে এবং একতালায় সম্মুখের দ্বারের দুইপার্শ্বে দুইটী ঘর হইবে, মধ্যস্থানে একটু বারাণ্ডার ন্যায় ( Vestibule ) থাকিবে এবং তাহার পর ৫৩ × ৩৯ ফুট একটি হল হইবে। ইহাতে ৫ শত লোক ধরিবে। ইহা নির্ম্মাণার্থ মার্টিন কোম্পানী ভার লইয়া যে এষ্টিমেট দিয়াছেন, তর্কবিতর্ক দ্বারা যথাসম্ভব তাহা হইতে খরচ কম করিয়া নক্সা মিউনিসিপ্যালিটিতে অনুমোদনার্থ পাঠান হইয়াছিল। মিউনিসিপ্যালিটি উহা মঞ্জুর করিয়া পাঠাইয়া দিয়াছেন। এক্ষণে পরিষৎ শীঘ্রই ভিত্তিস্থাপনের ব্যবস্থা করিবেন এবং আশা করা যায়, বর্ত্তমান ১৩১৩ সালেই পরিষৎ নূতন গৃহে প্রবেশ করিবেন।

স্মৃতিচিহ্নাদি,—আলোচ্যবর্ষে ৭ই মাঘ তারিখে সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় ৺রজনীকান্ত গুপ্ত মহাশয়ের স্মৃতিচিহ্ন স্বরূপ শ্রীযুক্ত ভপেন্দ্রনাথ চট্টোপাধ্যায় অঙ্কিত তৈলচিত্র পরিষদ্‌গৃহে প্রতিষ্ঠিত করিয়াছেন। ঐ দিন শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় 'সাহিত্যে রজনীকান্ত গুপ্তের স্থান' নামক ক্ষুদ্র প্রবন্ধ পাঠ করিয়াছিলেন।

পরিষৎ-পুস্তকালয়—এই পুস্তকালয়ের ১৩১১ সালের শেষে ৩৩২২ খানি পুস্তক ও ৩৭৬ খানি পুথি ছিল। আলোচ্যবর্ষে পুস্তকের সংখ্যা মোট ৩৭৮৯ এবং পুঁথির সংখ্যা মোট ৪৩৫ হইয়াছে। ইহার মধ্যে আলোচ্যবর্ষে ১১৯ খানি পুস্তক ক্রীত ও ২৪৬ খানি পুস্তক উপ-হারে পাওয়া গিয়াছে। অবশিষ্ট ৪৭ খানি পুস্তক বর্ষশেষে মাসিক পত্রিকাদির খণ্ড শেষ হওয়ায় একত্র বাঁধাইয়া লওয়া হইয়াছে। পরিষদে এই বৎসরে বাঙ্গালা পুস্তক ২৮৭১ খানি, সংস্কৃত পুস্তক ২৪১ খানি, ইংরাজী পুস্তক ৫৩৫ খানি হইয়াছে, অবশিষ্ট বিভিন্ন ভাষায় রচিত। পূর্ব্বে

পরিষদে সংস্কৃত পুথি ছিল না। এ বৎসর উপহার প্রাপ্ত হওয়ায় মোট বাঙ্গালা পুথি ৪৯ খানি ও সংস্কৃত পুথি ৫০ খানি হইয়াছে।

পাঠাগার—আলোচ্যবর্ষে পাঠাগারে স্বদেশ, হিন্দুস্থান, যুগান্তর, স্বদেশসম্পদ্, বাণী, অঙ্কুর, ইন্দিরা প্রভৃতি কয়েকখানি সাময়িক পত্র নূতন আসিয়াছে। মুসলমান সংবাদপত্র "সুলতান" মধ্যে বন্ধ হইয়া গিয়াছিল, আবার নিয়মিতরূপে প্রকাশিত হইতেছে। 'নবযুগ' সাপ্তাহিক হইতে হঠাৎ দৈনিক হইয়া মাসাবধি চলিয়াছিল, তাহার পর বন্ধ হইয়া গিয়াছে। পাঠাগারে পাঠকের সংখ্যা দিন দিন বাড়িতেছে। পরিষদের কার্য্যালয় প্রাতে ৬টা হইতে ৯টা এবং অপরাহ্ণ ২টা হইতে রাত্রি ৯টা পর্য্যন্ত খোলা থাকে। পাঠাগারও ততক্ষণ খোলা থাকে বলিয়া সংবাদপাঠকগণের এখানে বড়ই সুবিধা হইয়া থাকে।

পুথিসংগ্রহ—পরিষদের সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের যত্নে এ বৎসর পরিষৎ পুস্তকালয়ে অনেকগুলি প্রাচীন পুথি সংগৃহীত হইয়াছে। হাইকোর্টের ভূতপূর্ব্ব উকীল, পরিষদের ভূতপূর্ব্ব হিতৈষী সদস্য, শান্তিপুরনিবাসী ৺যশোদানন্দ প্রামাণিক মহাশয়ের পত্নী তাঁহার শ্বশুর শান্তিপুররত্ন কবি ৺হরিমোহন প্রামাণিক মহাশয়ের সংগৃহীত সমুদয় সংস্কৃত ও বাঙ্গালা পুথি পরিষদ্‌কে দান করিয়াছেন। তন্মধ্যে অনেকগুলি মূল্যবান্ ও অপ্রকাশিতপূর্ব্ব গ্রন্থ আছে। প্রামাণিক মহাশয়ের পত্নী-প্রদত্ত পুথির সংখ্যা প্রায় একশত। পরিষদের ষষ্ঠ বিশেষ ও ষষ্ঠ মাসিক অধিবেশনে এই গ্রন্থরাশি প্রদর্শিত হইয়াছিল। এতদ্ভিন্ন সেওড়াফুলী নিবাসী শ্রীযুক্ত গিরিশচন্দ্র ঘোষ মহাশয় তাঁহার বাড়ী হইতে একরাশি পুথি পরিষৎকে দান করিয়াছেন। উহার মধ্যে নব্য ন্যায়শাস্ত্রের অনেকগুলি মূল্যবান্ গ্রন্থ আছে। এই পুথিগুলি সম্পাদকের হস্তে আছে। তিনি গ্রন্থগুলির একটা বিবরণ প্রস্তুত করিতেছেন।

প্রাচীন পুস্তকসংগ্রহ—পুথির ন্যায় পরিষৎ পুস্তকালয়ে সে কালের মুদ্রিত অপ্রাপ্য দুষ্প্রাপ্য অনেক ছাপা পুস্তকও সংগৃহীত হয়। এ পর্য্যন্ত পরিষৎ পুস্তকালয়ে এরূপ দুষ্প্রাপ্য-গ্রন্থের সংখ্যা ২৬৮ হইয়াছে। গত বৎসরও পরিষৎ যে সকল গ্রন্থ ক্রয় করিয়াছেন, তাহার মধ্যেও কতকগুলি ঐরূপ মূল্যবান্ গ্রন্থ ছিল। এতদ্ভিন্ন পরিষদের অন্যতম সহকারী সভাপতি শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় আদি ব্রাহ্মসমাজ লাইব্রেরী হইতে অনেকগুলি পুরাতন পুস্তক পুস্তিকা ও পত্রিকা পরিষৎকে দান করিয়াছেন। এই গ্রন্থরাশিও সম্পাদক মহাশয়ের হস্তে আছে, তিনি ইহাদেরও একটা বিবরণ প্রস্তুত করিতেছেন। এই সকল পুথি ও পুস্তক যাঁহারা দান করিয়াছেন, পরিষৎ তাঁহাদের নিকট চিরকৃতজ্ঞ রহিলেন। শান্তিপুরের পুথিসংগ্রহে সম্পাদক তাঁহার ছাত্র সুধাময় প্রামাণিকের নিকট যথেষ্ট সাহায্য পাইয়াছেন, তজ্জন্য তিনিও পরিষদের ধন্যবাদার্হ।

বঙ্গবিভাগে স্বদেশী আন্দোলন ও বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ—রাজনীতির আলোচনা পরিষদের অধিকার-বহির্ভূত হইলেও পরিষৎ বঙ্গবিভাগের ন্যায় জাতীয় বিপৎপাতে একবারে নিশ্চেষ্টভাব অবলম্বন করিতে পারেন নাই। ১৩১১ সালে যখন বঙ্গবিভাগের প্রস্তাব প্রথম উঠে, তখন পরিষৎ উহার প্রতিবাদ জন্য ষ্টার থিয়েটারে প্রকাণ্ড সভা আহ্বান করিয়া-

ছিলেন এবং ঐ সভায় গৃহীত প্রস্তাব গবর্মেণ্টের নিকট পাঠাইয়াছিলেন। বঙ্গভাষার ও বঙ্গসাহিত্যের উন্নতির ও পুষ্টির ব্যাঘাত ঘটিবে ইহা নিশ্চিত জানিয়াই পরিষৎ এই রাজনীতির দ্বন্দ্বে মতপ্রকাশ কর্ত্তব্য বোধ করিয়াছিলেন। গত বৎসর বঙ্গবিভাগ সম্বন্ধে ভারতগবর্মেণ্টের রেজোলিউশান বাহির হওয়ার পর, পরিষৎ উহার প্রতিবাদের আয়োজন করিতেছিলেন, এমন সময়ে ২রা সেপ্টেম্বর তারিখের ঘোষণাপত্র সহসা বঙ্গের উপর নিক্ষিপ্ত হইল। তৎপরদিন পরিষদের মাসিক অধিবেশন নির্দ্দিষ্ট ছিল। সে দিনের সভাপতি শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়ের প্রস্তাবে সেই অধিবেশন স্থগিত হয়। উপস্থিত সভ্যগণ নীরবে দণ্ডায়মান হইয়া ঐ প্রস্তাব অনুমোদন করেন। ১৬ অক্টোবর (১৯০৫) ৩০ আশ্বিন (১৩১২) তারিখে রাখী সংক্রান্তির দিবসে পরিষদের গৃহের উপর "বন্দে মাতরম্" শব্দাঙ্কিত ধ্বজা আরোপণ করিয়া, সে দিনের বাঙ্গালীর গভীর হৃদয়োচ্ছ্বাসের সহিত সমবেদনা প্রকাশ করা হইয়াছিল।

এই সম্পর্কে একটি ঘটনায় পরিষদের নাম ভারতবর্ষে কিছু চাঞ্চল্য উপস্থিত করিয়াছিল। শ্রীযুক্ত সিন্ধমোহন মিত্র (S. M. Mitra. Esqr, M. R, A, S.) নামক হায়দরাবাদ নিবাসী, ডেকান গেজেট পত্রের সম্পাদক, পরিষদের জনৈক সদস্য কিছুদিন পূর্ব্বে আরবী ও পারসী শব্দ বাঙ্গালাভাষায় অক্ষরান্তরিত করিবার ভার লইয়াছিলেন। এ বিষয়ে তাঁহার সহিত কিছুদিন হইতে সম্পাদকের পত্র ব্যবহার চলিতেছিল, কিন্তু এ পর্য্যন্ত তিনি কোন কাজ দেখান নাই। সিন্ধমোহন বাবু গত বৎসর ইংলণ্ডে যান এবং ইউরোপ ও আমেরিকায় যাইবেন এইরূপ প্রকাশ করেন। ঐ পাশ্চাত্য দেশে প্রাচ্যবিদ্যার আলোচনার জন্য যে সকল সমাজ আছে, ঐ সকল সমাজের সহিত বিশেষতঃ লণ্ডনের রয়াল এসিয়াটীক সোসাইটির সহিত পরিষদের সম্পর্ক স্থাপনে তিনি সাহায্য করিতে পারিবেন এবং তাহা করিতে ইচ্ছুক আছেন জানিয়া তাঁহার ইচ্ছাক্রমে ঐ সম্পর্কস্থাপনের জন্য ইউরোপে ও আমেরিকায় তাঁহাকে পরিষদের প্রতিভূ নিয়োগ করিবার প্রস্তাব হয় এবং কার্য্যনির্ব্বাহক সমিতি ১৩১২ সালের ৪র্থ অধিবেশনে তাঁহার নামে প্রতিভূ-নিয়োগ-পত্র ও তৎসহ পরিষদের প্রকাশিত পত্রিকা ও গ্রন্থাবলীর দুই সেট পাঠাইবার জন্য আদেশ করেন। ঐ পুস্তক রয়াল এসিয়াটিক সোসাইটি ও অন্যত্র উপহার দিবার কথা হয়। পুস্তক বাঁধাইতে বিলম্ব ঘটায় নিয়োগ-পত্র প্রেরণও স্থগিত ছিল; ইহার মধ্যে মিত্র মহাশয় লণ্ডনের টাইমস্ পত্রে বঙ্গবিভাগ সম্বন্ধে এক পত্র লিখিয়া ফেলেন। তাহাতে তিনি বঙ্গবিভাগের অনুকূল মত প্রকাশ করেন এবং বঙ্গবিভাগে বঙ্গভাষা বা বঙ্গসাহিত্যের কোন হানি হইবে না এই মত দৃঢ়ভাবে জ্ঞাপন করেন। তাঁহার এইরূপ স্বাধীন মতপ্রকাশে কাহারও কিছু বক্তব্য ছিল না; কিন্তু ঐ পত্রে তিনি আপনাকে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের মুখপাত্র ও নির্ব্বাচিত প্রতিনিধিরূপে প্রচার করেন এবং তাঁহার প্রকাশিত মতই যে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের মত এবং বাঙ্গলার সাহিত্যসেবী পণ্ডিতগণের মত এইরূপ আভাসেরও ত্রুটি ঐ পত্রে ছিল না। টাইমস্ ঐ পত্র অবলম্বন করিয়া বঙ্গবিভাগের পক্ষে অনেক কথা বলেন। ইংলণ্ডে ও এদেশের সংবাদ পত্রাদিতেও ঐ ঘটনা লইয়া আলোচনা-আন্দোলন উপস্থিত হয়। বলাবাহুল্য, তখনও পর্য্যন্ত মিত্র

মহাশয় প্রতিভূস্বে নিয়োগ পত্র পান নাই। তবে পরিষৎ তাঁহাকে এইরূপ নিয়োগপত্র দিয়া তাঁহার সাহায্য গ্রহণে সুখী হইবেন, এইরূপ পত্রব্যবহার হইয়াছিল। তদ্ভিন্ন তিনি প্রতিনিধিরূপে নির্ব্বাচিত হইলেও বঙ্গবিভাগ সম্বন্ধে পরিষদের মতামত প্রকাশে তাঁহার কোন অধিকার ছিল না। সিদ্ধমোহন বাবুর ঐ পত্র প্রকাশের পর কার্য্যনির্ব্বাহকসমিতি ষষ্ঠ অধিবেশনে তাঁহাকে প্রতিভূনিয়োগ-পত্র-প্রেরণ বন্ধ রাখিতে আদেশ দিতে বাধ্য হন ও টাইম্‌স্‌ পত্রে টেলিগ্রাম ও পত্রদ্বারা তাঁহার মতের প্রতিবাদ করেন। টাইম্‌সে ঐ প্রতিবাদ প্রকাশ হইয়াছে। নিম্নলিখিত টেলিগ্রাম প্রেরণ স্থির হয়—*Sahitya Parishad* absolutely repudiates S. M. Mitra's claim to represent it and his views on partition which *Parishad* disapproved formally and publicly—কিন্তু এই মন্তব্য গৃহীত হইবার পূর্ব্বেই পরিষদের কোন গণ্যমান্য সম্ভ্রান্ত হিতৈষী ব্যক্তির পরামর্শে এই মর্ম্মে পরিষদের সম্পাদক মহাশয় অন্য একটি টেলিগ্রাম রয়টারের দ্বারা পাঠাইয়া দিয়াছিলেন, তাহাই টাইমসে প্রকাশিত হইয়াছিল। সিদ্ধমোহন মিত্র মহাশয় ঐ প্রতিবাদ পত্র প্রকাশিত হইলে পুনরায় যে পত্র প্রকাশ করেন, তাহাতে তাঁহার ঐ প্রকার মতপ্রকাশে কোন অধিকার ছিল না, তাহাও স্বীকার করিয়াছেন; কিন্তু দুঃখের বিষয় যে তৎপরেও তিনি পত্র ও পুস্তিকাদির সাহায্যে বঙ্গবিভাগ সমর্থন করিয়া আসিতেছেন এবং তৎসম্পর্কে সাহিত্য-পরিষদের সহিত আপনার সম্পর্ক বিজ্ঞাপন করিয়া আত্ম-গৌরব খ্যাপন করিতে ভুলেন নাই।

বরিশাল-সাহিত্য-সম্মিলন,—জাতীয় ভাষা ও সাহিত্য জাতীয় ঐক্যবন্ধন রক্ষার সর্ব্বোৎকৃষ্ট উপায়। বঙ্গবিভাগের পর এই কথাটা অনেকের মনে স্পষ্ট ভাবে উঠিয়াছিল। এই বন্ধন দৃঢ় করিবার জন্য বর্ষে বর্ষে বঙ্গের ভিন্ন ভিন্ন নগরে সাহিত্য সম্মিলনের ব্যবস্থা করিয়া সাহিত্য-সেবীদিগের মিলন সাধন এবং বাঙ্গালার প্রাদেশিক ভাষা, সাহিত্য, ভূগোল, ইতিহাস ও বিবিধতত্ত্বের আলোচনা চলিতে পারে। স্বদেশী আন্দোলনের আরম্ভে গত ভাদ্র মাসে টাউনহলে পরিষদের সহকারী সভাপতি শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় "অবস্থা ও ব্যবস্থা" নামক এক প্রবন্ধ পাঠ করেন। ঐ প্রবন্ধে তিনি ঐ প্রস্তাব সাধারণের সম্মুখে উপস্থিত করিয়া সাহিত্য-পরিষৎকে ঐরূপ বার্ষিক সম্মিলনের আয়োজন করিতে অনুরোধ করেন। প্রস্তাবকর্ত্তার সহিত কথাবার্ত্তায় বুঝা গিয়াছিল যে বিলাতের British Association for the Advancement of Science তাঁহার প্রস্তাবের আদর্শ ছিল। ঐ সমাজ কেবল বিজ্ঞানশাস্ত্র আলোচনা করেন; পরিষৎ এই উপলক্ষে বঙ্গের যাবতীয় জ্ঞাতব্য তথ্যের আলোচনা করিবেন এই মাত্র প্রভেদ ছিল। তৎপরে এই প্রস্তাব পরিষদে আলোচিত হয় ও কর্ম্মের গুরুত্ব বিবেচনায় পরিষৎ এ বিষয়ে সাবধানে অগ্রসর হইতেছিলেন।

বৎসরের শেষভাগে রঙ্গপুরের শাখা পরিষদের সংস্থাপক ও সম্পাদক শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী মহাশয় শাখাসভার বার্ষিক অধিবেশন উপলক্ষে পরিষৎকে নিমন্ত্রণ করেন ও বাঙ্গালার অন্যান্য সাহিত্যসভাকে ও সাহিত্যসেবীকেও নিমন্ত্রণ করিতে প্রস্তুত আছেন, এইরূপ ইচ্ছা প্রকাশ

করেন। এই সুযোগে রবীন্দ্রবাবুর প্রস্তাব কার্য্যে পরিণত হইবে বুঝিয়া পরিষৎ কর্ত্তব্যনিরূপণের পরামর্শ করিতেছিলেন, এমন সময়ে বরিশাল-নিবাসী লাখুটিয়ার জমীদার, সাহিত্যসেবী শ্রীযুক্ত দেবকুমার রায়চৌধুরী বরিশালবাসীর পক্ষ হইতে সাহিত্য-পরিষৎকে সাহিত্য-সম্মিলনে উপস্থিত হইবার জন্য নিমন্ত্রণ করিয়া পাঠাইলেন। ১লা ও ২রা বৈশাখ (১৩১৩) বরিশালে বঙ্গের প্রাদেশিকসমিতি ( Bengal Proviucial Conference ) বসিবার কথা ছিল। ঐ উপলক্ষে বঙ্গের বিভিন্ন স্থান হইতে যে সকল প্রতিনিধি রাজনীতি আলোচনার জন্য উপস্থিত হইবেন, তাঁহাদের মধ্যে অনেকেই এই সাহিত্য-সম্মিলনে যোগ দিবেন এইরূপ সম্ভাবনা ছিল। এই সুযোগ বুঝিয়া ঐ সময়েই বরিশালবাসীরা সাহিত্য-সম্মিলন প্রস্তাব করেন ও অভ্যর্থনাসমিতির সম্পাদক দেবকুমার বাবু বঙ্গের যাবতীয় সাহিত্যসভা ও প্রধান সাহিত্যসেবীদিগকে ঐ সম্মিলনে উপস্থিতের জন্য নিমন্ত্রণ পাঠান। ৩রা বৈশাখ তারিখে এই সম্মিলনের দিন স্থির হয়। বঙ্গীয়-সাহিত্যপরিষদের অন্যতম সহকারি-সভাপতি শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরকেই সভাপতির আসন দিবার প্রস্তাব হইয়াছিল। এই সাহিত্যসম্মিলনের সহিত রাজনীতির কোন সম্পর্ক থাকিবে না, ইহাও বিজ্ঞাপিত হইয়াছিল।

বরিশালের এই নিমন্ত্রণ পরিষৎ সাদরে গ্রহণ করেন ও রাজনৈতিক প্রাদেশিকসমিতির ক্ষেত্রেই সাহিত্য-সম্মিলনের ব্যবস্থা করিলে বস্তুতই সাহিত্য-সম্মিলন সফল হইবে বুঝিয়া রঙ্গপুর শাখা-সভার প্রস্তাবিত সম্মিলন এ বৎসর স্থগিত রাখা কর্ত্তব্য বোধ করেন। রঙ্গপুরের শাখাসভা ইহাতে কিছু দুঃখিত হইয়াছিলেন; কিন্তু অবস্থা বুঝিয়া ও মূলসভার বিশেষ অনুরোধে বরিশালের সম্মিলনে যোগ দেওয়াই কর্ত্তব্য স্থির করেন। এদিকে সাহিত্য-সম্মিলন সফল করিবার জন্য পরিষদের প্রত্যেক সদস্যকে ও হিতৈষীকে বরিশালে যাইবার জন্য অনুরোধ করিয়া পত্র লেখেন। যাঁহারা যাইবেন বলিয়া সম্মতিজ্ঞাপন করিয়া পত্র লেখেন, তাঁহাদিগকেই পরিষদের প্রতিনিধি নির্ব্বাচিত করা হয়। এইরূপে ৪৫ জন প্রতিনিধি নির্ব্বাচিত হইয়াছিলেন। রঙ্গপুর শাখাসভা ও ভাগলপুর শাখাসভাও স্বতন্ত্র প্রতিনিধি নির্ব্বাচন করিয়াছিলেন। তৎপরে যাহা ঘটিয়াছে, তাহা ঐতিহাসিক ঘটনা হইয়া দাঁড়াইয়াছে। পরিষদের প্রতিনিধিবর্গের অনেকেই কলিকাতা ও মফস্বল হইতে যথাসময়ে বরিশালে উপস্থিত হইয়াছিলেন এবং বরিশালবাসীরা পরম সম্মানসহকারে ও সমাদরে তাঁহাদিগকে অভ্যর্থনা করিয়াছিলেন। এই অভ্যর্থনার জন্য পরিষৎ বরিশালের অভ্যর্থনা-সমিতির নিকট, বিশেষতঃ সম্পাদক দেবকুমার বাবু ও যুবক স্বেচ্ছাসেবক ( Volunteers )-গণের নিকট কৃতজ্ঞতা প্রকাশ করিতেছেন। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর, শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, শ্রীযুক্ত মতিলাল ঘোষ, শ্রীযুক্ত ললিতমোহন ঘোষাল, শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী, শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ, শ্রীযুক্ত সতীন্দ্রসেবক নন্দী প্রভৃতি সভ্যগণ ও মফঃস্বলের বহু সভ্য বরিশালে উপস্থিত হইয়াছিলেন। ১লা বৈশাখ তারিখে প্রাদেশিকসমিতির সভ্যগণ পুলিশের হস্তে নিগৃহীত হন এবং ২রা বৈশাখ ম্যাজিষ্ট্রেটের আদেশে

পুলিশকর্ত্তৃক প্রাদেশিকসমিতির অধিবেশন ভাঙ্গিয়া দেওয়া হয়। যে মণ্ডপে প্রাদেশিকসমিতি বসিয়াছিল, সেই মণ্ডপেই ৩রা বৈশাখ সাহিত্য-সম্মিলন বসিবে, এইরূপ নির্দ্ধারিত ছিল। ম্যাজিষ্ট্রেটের আদেশ হইল যে, ঐ মণ্ডপে বা বরিশালের অন্যত্র কোন সভা হইতে পারিবে না, যে হেতু ঐ সভাতে "বিনাকারণযুক্ত কার্য্য" ও "গোলমালযুক্ত কার্য্য" ঘটিবার সম্ভাবনা আছে। অন্যান্য কার্য্যের মধ্যে "বন্দে মাতরম্" উচ্চারণ "গোলমালজনক কার্য্যের" মধ্যে গণ্য হইবে, এইরূপ বুঝা গিয়াছিল। "বন্দেমাতরম্" উচ্চারণের সহিত রাজনীতিরই সম্পর্ক আছে, সাহিত্যচর্চ্চার কোন সম্পর্ক নাই, ইহা স্বীকার করিতে কোন সাহিত্য-সেবীই সম্মত হইলেন না। যাহা হউক, ম্যাজিষ্ট্রেট সাহেবের ঐরূপ অস্পষ্ট আদেশের মর্ম্ম ও উদ্দেশ্য বুঝিতে পারা যায় নাই। প্রাদেশিকসমিতির সভ্যগণ রাজপুরুষদিগের হস্তে যেরূপ অবমাননা ও তাড়না লাভ করিয়াছিলেন, সাহিত্য-সম্মিলনের অদৃষ্টে সেরূপ ঘটা অসম্ভব নহে, এই আশঙ্কা যথেষ্ট ছিল। পরম্পরায় শুনা গিয়াছিল, রাজপুরুষেরা স্থানীয় রাজকর্ম্মচারীদিগকে ও রাজকীয় বিদ্যালয়ের ছাত্রদিগকে সাহিত্য-সম্মিলনে উপস্থিত হইতে নিষেধ আজ্ঞা প্রচার করিয়াছেন। ২রা বৈশাখ সন্ধ্যার পর রবীন্দ্র স্থানীয় ও নিমন্ত্রিত সাহিত্য-সেবীদের সহিত পরামর্শ করিলেন। অতঃপর বরিশালে আর সাহিত্যসম্মিলন হওয়া সম্ভবপর নহে—বহু বিবেচনার পর ইহাই স্থির হইল। বরিশালবাসীরা ক্ষুণ্ণমনে ও ভগ্নহৃদয়ে সমবেত প্রতিনিধিগণকে বিদায় দিতে বাধ্য হইলেন। এইরূপে সাহিত্যসম্মিলনের প্রথম অভিনয়ে সূত্রধার প্রবেশের পূর্ব্বেই যবনিকা পাত ঘটিল। বর্ত্তমান ১৩১৩ সালে সাহিত্যসম্মিলনের আয়োজন কোথাও সাধ্য হইবে কি না, তাহা বরিশালবাসীরা সাহিত্য-পরিষদের হস্তে বিবেচনার ভার দিয়াছেন! পরিষৎ এ বিষয়ে এখনও কোন সিদ্ধান্তে উপনীত হন নাই। ( পরিশিষ্ট দেখ )

পরিষদের গৃহ—আলোচ্যবর্ষে পরিষদের বর্ত্তমান কার্য্যালয় পরিষদের অধিবেশনাদি ব্যতীত বান্ধবসম্মিলন, গৌরীবেড়ে পুস্তকালয়, বন্দে মাতরম্ সম্প্রদায় প্রভৃতি রাজনৈতিক সম্পর্কশূন্য সভাসমিতির অধিবেশনাদির জন্য ব্যবহৃত হইয়াছিল। গৌরীবেড়ে পুস্তকালয়ের বার্ষিক অধিবেশন এখানে হয়। এই সভায় শ্রীযুক্ত বিহারীলাল সরকার সভাপতি ও শ্রীযুক্ত নিখিলনাথ রায় বি এল্ "প্রতাপাদিত্যচরিত" গ্রন্থসম্বন্ধে বক্তৃতা করিয়াছিলেন।

ছাত্রসভ্য,—আলোচ্যবর্ষে পরিষদে ৪৫ জন ছাত্রসভ্য কর্ম্মে প্রবৃত্ত হইয়াছিলেন। শ্রীযুক্ত মন্মথনাথ বসু বিএ মহাশয় এই ছাত্রদিগের পরিদর্শকরূপে এই ছাত্রগণকে প্রাদেশিক শব্দসংগ্রহ, কিম্বদন্তী সংগ্রহ ও পুস্তক বিশেষের শব্দনির্ঘণ্ট সঙ্কলনে নিযুক্ত করিয়াছিলেন এবং মধ্যে মধ্যে এই সকল ছাত্রগণকে আহ্বান করিয়া তাহাদিগকে উপদেশাদি দিয়াছিলেন। যে সকল ছাত্র কার্য্যের ভার পাইয়াছিলেন, তাঁহাদের অনেকেই স্বদেশী আন্দোলনের উন্মত্ততায় কিছু কাজ করিয়া উঠিতে পারেন নাই। শ্রীযুক্ত হৃষীকেশ মিত্র প্রভৃতি দুই চারিজনে স্ব স্ব নির্দ্দিষ্ট কার্য্যে অনেকটা পরিশ্রম করিয়াছেন। আশা করা যায়, বর্ত্তমান ১৩১৩ সালে নূতন পরিদর্শক মহাশয়ের যত্নে ছাত্রগণ দ্বারা অধিকতর কার্য্য সংসাধিত হইবে।

"ক" পরিশিষ্ট

# উপহৃত পুস্তক ও উপহারদাতৃগণের নাম

শ্রীরমেশচন্দ্র বসু—সংস্কৃত প্রস্তাব, বামনাখ্যানম্, কামিনীগোপন ও যামিনীযাপন। The Third Hare Anniversary Meeting, Babu Aukhoy Coomar Dutt's Bengali Literature. A Legend of the Sovabazar Sen Family.

শ্রীজ্ঞানেন্দ্রনাথ ঘোষ—ব্যাকরণপরিচয়।

শ্রীননীলাল বন্দ্যোপাধ্যায়—রুদ্রসেন, শৈলবালা।

শ্রীদেবকুমার রায়চৌধুরী—প্রভাতী।

শ্রীশুদ্ধানন্দ স্বামী—বর্ত্তমান ভারত।

শ্রীছমিরুদ্দিন আহম্মদ—মহম্মদীধর্ম্ম-সোপান-কলেমা ও নমাজ।

শ্রীদীনেশচন্দ্র সেন—দেবীযুদ্ধ, তিনবন্ধু এবং ২৪খানি ভারতী।

শ্রীপ্রসন্নকুমার নাগ—রাজপুতাঙ্গনা কাব্য।

শ্রীখোন্দকার গোলাম আহম্মদ—এসলামের প্রভাব ও ধর্ম্মনীতি।

শ্রীনীলমাধব বন্দ্যোপাধ্যায়—তন্ত্রকল্পদ্রুম।

শ্রীরামদয়াল মজুমদার—গীতাপরিচয়।

শ্রীকিরণচন্দ্র দত্ত—জীবতত্ত্ব-বিবেক।

শ্রীপ্রমথনাথ বন্দ্যোপাধ্যায়—কথা বনাম কাজ।

শ্রীমহেন্দ্রনাথ তত্ত্বনিধি—বঙ্গদেশ ও বঙ্গমঙ্গল।

শ্রীশিবচন্দ্র শীল—সিদ্ধান্তচন্দ্রোদয়।

শ্রীতুলসীদাস ভাদুড়ী—সোণার ভারত।

শ্রীমেঘনাথ ভট্টাচার্য্য—ভারতবর্ষের সংক্ষিপ্ত ইতিহাস (দেবনাগরী), ঐ (উর্দ্দু), সত্যনারায়ণ-ব্রতকথা।

শ্রীকরুণানিধান বন্দ্যোপাধ্যায়—বঙ্গমঙ্গল।

শ্রীঅতুলচন্দ্র মিত্র—মহাব্রত।

শ্রীপঞ্চানন সাহিত্যাচার্য্য—পঞ্চাঙ্গপ্রভাকরী

শ্রীবিজয়চন্দ্র মজুমদার—কথানিবন্ধ, যজ্ঞভস্ম, ফুলশর।

শ্রীফকিরচন্দ্র চট্টোপাধ্যায়—ঘৃণা।

মহামহোপাধ্যায় যাদবেশ্বর তর্করত্ন—দ্রৌপদী।

শ্রীচারুচন্দ্র রায়—আকেল গুড়ুম।

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী—ধম্মপদ, মহাপুরুষচরিত, যমজভগিনী কাব্য বা সিরাজ-উদ্দৌলা উপন্যাস, জ্ঞানযোগ, সঙ্গীত গৌরীশ্বর (খণ্ডিত), চমৎকারচন্দ্রিকা, লালা বাবু, শিক্ষাসঙ্কট, রসায়নপরিচয়, বীণা, সন্ধিক্ষণ, ভক্তিসাধন, ভূত ও শক্তি, বিজ্ঞানপাঠ, গীতগোবিন্দ, মানবতত্ত্ব, বেদসংহিতা, ভাস্করানন্দচরিত, পৌরাণিক কথা, অবধূত-গীতা, ধর্ম্মের জয়, জিজ্ঞাসা এবং কতকগুলি মাসিক পত্রিকা।

A full report of the Public meeting on the Education Question (1870); (2) Proceedings of a meeting of C. M. C. about Burning Ghat Queation, by Ramgopal Ghosh 1864; (3) Petition of B. I Association regarding Act V of 1840 (1854) 4. A full report of the Public meeting regarding the Educational and Road cess Question (1868), 5. A full report of the Public meeting in honour o' late Babu Ramgopal Ghosh (1868), 6. A full report of the Pablic meeting in honour of late Sir Raja Radha Kanta Deb Bahadur 1867. 7. A full report of the meeting in honour of Sir J. P. Grant L. G. 1862. 8. A full report of the meeting in honour of Earl Canning (1862). 9. Report of the Convocation of Senate (1905) Lord Curzon's Speech 10. Returns relating to publications of Bengalee Language in 1857 by Rev. J. Long (1859) 11. Noakhali case. 12. Indian Congressmen. 13. Report of the Committee appointed by the Senate on the 17th October 1901. 14 Model selections from English literature.

শ্রীব্যোমকেশ মুস্তফী—সর্ব্বনাশী, লম্পটপুরাণ, The Araishi-i-Mahfil.

শ্রীসুবোধচন্দ্র রায়—দুর্গালীলাতরঙ্গিণী।

শ্রীহীরেন্দ্রনাথ দত্ত—বিজয়িনীকাব্যম্, অমৃতসাগর, প্রজ্ঞাপারমিতা, পত্রিকা দর্শন-বিভ্রাট সংশোধিত, গীতায় ঈশ্বরবাদ, মহাব্রত, বেদান্তবিষয়ক প্রবন্ধ, স্বদেশিনী, উপদেশ, পঞ্চাঙ্গ প্রভাকর, বসন্তলতিকা, স্বদেশী আন্দোলনে ছাত্রগণের কর্ত্তব্য, কলকত্তেকে শ্বেতাম্বরী জৈন সম্প্রদায়কে শ্রীমন্দিরজীকে হিসাবকা চিঠ্ঠা, শ্বেতাম্বরী জৈন সম্প্রদায়কে মন্দিরকা মুকদ্দমা। স্বদেশ রেণু, মায়ের বিধান, লাট কর্জ্জন এবং কতকগুলি মাসিক পত্রিকা।

Theosophy. The fifth annual Report of the Ramkrishna Home Service, Sanskrit in our Schools, A Hand book of Deductive Logic, Manduk-

শ্রীক্ষিতীশচন্দ্র চক্রবর্ত্তী—রামবনবাস, কবিকঙ্কণচণ্ডী, পাতঞ্জল দর্শন ও মণিরত্ন-মালা, বাগবাজারের ৺মদনমোহন জীউর নিগূঢ় তত্ত্ব, দেশীয় কবীপ, পাশ্চাত্য-চিকিৎসা বিজ্ঞান।

